**ভাষ্যানুবাদ।**—[ পূর্ব্বোক্ত বিষয়ে দৃষ্টান্ত এই— ] যেমন এই আকাশ-মণ্ডলে শ্যেন কিংবা সুপর্ণ,—সুপর্ণ শব্দে দ্রুতগামী শ্যেনপক্ষী বুঝায় (১), তাহারা যেমন এই আকাশে বিহার করিয়া—ইতস্ততঃ পরিভ্রমণ করত পরিশ্রান্ত হইয়া—নানাভাবে উড্ডয়ন করিয়া কাতর হয়, এবং কাতর হইয়া, পক্ষদ্বয় প্রসারিত করত—যেখানে সম্যক্‌রূপে ( সর্ব্বদা ) অবস্থিতি করে, সেই নিজ নিবাসনীড়ের উদ্দেশে নিজেই নিজকে ধারণ করে অর্থাৎ নিজ নীড়াভিমুখে যাইতে প্রস্তুত হয়। দৃষ্টান্তটি যেরূপ, ঠিক সেইরূপই এই পুরুষ সেই ( পূর্ব্বোক্ত ) অন্তে ( সুষুপ্তির দিকে ) ধাবিত হয়। 'অন্ত' শব্দে যাঁহাকে বুঝাইয়াছে, তাহাই বিশেষ করিয়া বলিতেছেন—যে অন্তে ( সুষুপ্তি অবস্থায় ) সুপ্ত হইয়া, জীব কোনও বিষয়ে কামনাও করে না, এবং কোন প্রকার স্বপ্নও দেখে না।

কোন প্রকার কাম্য বিষয় কামনা করে না, এ কথায় সাধারণতঃ স্বপ্ন ও জাগরণ উভয় অবস্থাগত কামনাই নিষিদ্ধ হইতেছে; কারণ, শ্রুতিতে 'কংচন' বলিয়া সাধারণভাবে উল্লেখ রহিয়াছে। এইরূপ 'ন কংচন স্বপ্নং' এই বাক্য হইতে বুঝা যাইতেছে যে, জাগ্রৎকালেও যে, বিষয়দর্শন, শ্রুতি তাহাও স্বপ্ন বলিয়াই মনে করেন; এই অভিপ্রায়েই শ্রুতি বলিয়াছেন যে, 'কোনপ্রকার স্বপ্নই দেখে না'। ইহার অনুকূলে অন্য শ্রুতিও রহিয়াছে—'তাহার ( জীবের ) তিনটি বাসস্থান ( অবস্থা ), এবং তিনপ্রকার স্বপ্ন' ইতি। দৃষ্টান্তস্থলে যেমন পক্ষীর ইতস্ততঃ পরিভ্রমণজনিত শ্রমাপনোদনের নিমিত্ত নিজ নীড়াভিমুখে গমন হয়, তেমনি জীবেরও দেহেন্দ্রিয়াদির সহিত সংযোগজনিত নানাবিধ ক্রিয়াফলের সহিত সম্বন্ধবশতঃ পক্ষীর মতই পরিশ্রম হইয়া থাকে, সেই পরিশ্রম নিবৃত্তির নিমিত্ত আপনার আশ্রয়স্থান সর্ব্বপ্রকার সংসারসম্বন্ধশূন্য এবং সর্ব্বপ্রকার ক্রিয়া কারক ও ফলসম্ভূত ক্লেশসম্বন্ধরহিত স্বীয় আত্মায় [ স্বরূপাবস্থায় ] প্রবেশ করে ॥২৭১॥১৯॥

**আভাসভাষ্যম্।**—যদি অস্যায়ং স্বভাবঃ—সর্ব্বসংসারধর্মশূন্যতা, পরোপাধিনিমিত্তঞ্চাস্য সংসারধর্ম্মিত্বম্; যন্নিমিত্তঞ্চাস্য পরোপাধিকৃতং সংসারধর্ম্মিত্বং, সা চাবিদ্যা; তস্যা অবিদ্যায়াঃ কিং স্বাভাবিকত্বম্? আহোস্বিৎ কামকর্ম্মাদিবদাগন্তুকত্বম্? যদি চাগন্তুকত্বং, ততো বিমোক্ষ উপপদ্যতে; তস্যাশ্চাগন্তুকত্বে কা

(১) তাৎপর্য্য—আনন্দগিরি শ্যেন ও সুপর্ণ শব্দের এইরূপ অর্থভেদ বলিয়াছেন যে, বৃহৎকায় অথচ মৃদুগামী পক্ষীর নাম শ্যেন, আর ক্ষুদ্রকায় দ্রুতগামী পক্ষীর নাম—সুপর্ণ।

উপপত্তিঃ, কথং বা নাত্মধর্ম্মোঽবিদ্যেতি—সর্ব্বানর্থবীজভূতায়া অবিদ্যায়াঃ সতত্ত্বাবধারণার্থং পরা কণ্ডিকা আরভ্যতে—

আভাসভাষ্য-টীকা। শ্যেনবাক্যেনাত্মনঃ সৌষুপ্তং রূপমুক্তমিদানীং নাড়ীখণ্ডস্য সম্বন্ধং বক্তুং চোদয়তি—যদ্যস্যেতি। পরঃ সন্নুপাধির্বুদ্ধ্যাদিঃ। অসঙ্গত্বতঃ স্বতো বুদ্ধ্যাদিসম্বন্ধাসম্ভবমুপেত্যাহ—যন্নিমিত্তং চেতি। সিদ্ধান্তাভিপ্রায়মনূদ্য পূর্ব্ববাদী বিকল্পয়তি—তস্যা ইতি। আগন্তুকত্ব-মস্বাভাবিকত্বম্। আদ্যে মোক্ষানুপপত্তিং বিবক্ষিত্বাহ—যদি চেতি। অস্তু তর্হি দ্বিতীয়ঃ, মোক্ষোপপত্তেরিত্যাশঙ্ক্যাহ—তস্যাশ্চেতি। মা ভূদবিদ্যাত্মস্বভাবস্তদ্ধর্ম্মত্ত স্যাদ্ধর্ম্মান্তরাভাবাদি-ত্যাহ—কথং বেতি। তত্রোত্তরত্বেনোত্তরগ্রন্থমুথাপয়তি—সর্ব্বানর্থেতি।

**আভাসভাষ্যানুবাদ।**—এই পুরুষের যদি এইরূপই স্বভাব হয় যে, কোন প্রকার সংসারধর্ম্মের সহিত তাহার সম্বন্ধ নাই, এবং তাহার যে, সংসারধর্ম্মের সহিত সম্বন্ধ, অপরাপর উপাধি-সম্বন্ধই তাহার কারণ হয়। যাহার দরুণ তাহার পরোপাধিকৃত সংসারধর্ম্ম উপস্থিত হয়, সেই মূল কারণটি হইতেছে অবিদ্যা। এখন জিজ্ঞাস্য এই যে, সেই অবিদ্যা কি ইহার স্বাভাবিক ধর্ম্ম? অথবা কাম-কর্ম্ম প্রভৃতির ন্যায় আগন্তুক? (অস্বাভাবিক?)। যদি আগন্তুক হয়, তাহা হইলেই পুরুষের বিমুক্তি সম্ভবপর হয়; কিন্তু সেই অবিদ্যা যে আগন্তুক, তাহার যুক্তি কি? পক্ষান্তরে উহা আত্মার স্বাভাবিক ধর্ম্মই বা না হয় কেন? এই আশঙ্কায় সর্ব্বপ্রকার অনর্থের বীজভূতা অবিদ্যার যথার্থ স্বরূপ নিরূপণার্থ পরবর্ত্তী শ্রুতি আরব্ধ হইতেছে।—

তা বা অস্যৈতা হিতা নাম নাড্যো যথা কেশঃ সহস্রধা ভিন্নস্তাবতাণিম্না তিষ্ঠন্তি; শুক্লস্য নীলস্য পিঙ্গলস্য হরিতস্য লোহিতস্য পূর্ণাঃ। অথ যত্রৈনং ঘ্নন্তীব জিনন্তীব হস্তীব বিচ্ছায়য়তি গর্ত্তমিব পততি। যদেব জাগ্রদ্ভয়ং পশ্যতি, তদত্রাবিদ্যয়া মন্যতেঽথ যত্র দেব ইব রাজেবাহমেবেদং সর্ব্বোঽস্মীতি মন্যতে, সোঽস্য পরমো লোকঃ ॥ ২৭২ ॥ ২০

**সম্বন্ধার্থঃ।**—অস্য (হস্তমস্তকাদিসম্পন্নপুরুষস্য) তাঃ (লোকপ্রসিদ্ধাঃ) এতাঃ হিতাঃ নাম (হিতা-নাম্না প্রসিদ্ধাঃ) নাড্যঃ—কেশঃ সহস্রধা (সহস্রভাগেন ভিন্নঃ সন্) যথা (যাবৎপরিমাণঃ—অতি সূক্ষ্মঃ ভবতি), [তথা] শুক্লস্য, নীলস্য, পিঙ্গলস্য, হরিতস্য, লোহিতস্য পূর্ণাঃ (তত্তদ্বর্ণ-রসসমন্বিতাঃ) তিষ্ঠন্তি (বর্ত্তন্তে)। [স্বপ্নসময়ে চ বাসনাবিশিষ্টং সূক্ষ্মম্ শরীরং তত্র বর্ত্ততে]। (অথ এবঞ্চ সতি) যত্র (স্বপ্নসময়ে) এনং (স্বপ্নদর্শিনং) ঘ্নন্তি ইব, জিনন্তি ইব (বশীকুর্ব্বন্তি ইব)

[শত্রবঃ], [ তথা ] হস্তী বিচ্ছায়য়তি বিদ্রাবয়তি ইব, [স্বয়ং চ] গর্ত্তং (জীর্ণকূপাদিকং) পততি ইব [ ইতি মন্যতে। কিং বহুনা, ] যৎ এব জাগ্রদ্‌ভয়ং ( জাগরিতাবস্থায়াং যদেব ভয়ানকং কিঞ্চিৎ ) পশ্যতি, অত্র অবিদ্যয়া তৎ [ প্রত্যক্ষমিব ] মন্যতে,—অথ যত্র দেব ইব, রাজা ইব, অহম্ এব ইদং ( চৈতন্যং ), [ তস্মাৎ ] সর্ব্বঃ ( সর্ব্বাত্মকঃ ) অস্মি ইতি মন্যতে, সঃ ( সর্ব্বাত্মভাবঃ ) অস্য ( আত্মনঃ ) পরমঃ ( প্রকৃতঃ ) লোকঃ ( দর্শনম্ ) ॥২৭২॥২০॥

**মূলানুবাদ।**—এই পুরুষের হিতা নামে প্রসিদ্ধ এই সমস্ত নাড়ী আছে। একটি কেশকে সহস্রভাগে বিভক্ত করিলে যেরূপ সূক্ষ্ম হয়, উহাদের পরিমাণও সেইরূপই সূক্ষ্ম; উহারা শুক্ল, পীত, নীল, পিঙ্গল ও হরিতবর্ণবিশিষ্ট রসযুক্ত। এইরূপে যে অবস্থায় (স্বপ্নাবস্থায়) [ শত্রুগণ ] ইহাকে যেন হতই করিতেছে, যেন বশীভূতই করিতেছে, হস্তীই যেন তাড়া করিতেছে; অথবা নিজে যেন গর্ত্তে পড়িতেছে। ফল কথা, জাগ্রৎসময়ে যে সমুদয় ভয়ঙ্কর রূপ দর্শন করে, অজ্ঞানজনিত ভ্রান্তি বশতঃ তখন সে সমুদয়কে বর্ত্তমান বলিয়াই যেন অভিমান করিয়া থাকে। এইরূপ, যে সময়ে, আমি যেন দেবতা, যেন রাজা, অধিক কি, চিন্ময় আমিই সর্ব্বাত্মক, এইরূপ মনে করে; (বুঝিতে হইবে,) তাহাই (সেই সর্ব্বাত্মভাবই) এই স্বপ্নদর্শী আত্মার যথার্থ স্বরূপ ॥ ২৭২ ॥ ২০ ॥

**শাঙ্করভাষ্যম্।**—তাঃ বৈ, অস্য শিরঃপাণ্যাদিলক্ষণস্য পুরুষস্য এতাঃ হিতা নাম নাড্যঃ, যথা কেশঃ সহস্রধা ভিন্নঃ, তাবতা তাবৎপরিমাণেনাণিম্না অণুত্বেন তিষ্ঠন্তি; তাশ্চ শুক্লস্য রসস্য নীলস্য পিঙ্গলস্য হরিতস্য লোহিতস্য পূর্ণাঃ, এতৈঃ শুক্লত্বাদিভী রসবিশেষৈঃ পূর্ণা ইত্যর্থঃ। এতে চ রসানাং বর্ণবিশেষাঃ বাত-পিত্তশ্লেষ্মণামিতরেতরসংযোগ-বৈষম্যবিশেষাদ্বিচিত্রা বহবশ্চ ভবন্তি। ১

টীকা। তাসাং পরমসূক্ষ্মত্বং দৃষ্টান্তেন দর্শয়তি—যথেতি। কথমন্নরসস্য বর্ণবিশেষপ্রাপ্তি-রিত্যাশঙ্ক্যাহ—বাতেতি। ভুক্তস্যান্নস্য পরিণামবিশেষো বাতবাহুল্যে নীলো ভবতি, পিত্তাধিক্যে পিঙ্গলো জায়তে, শ্লেষ্মাতিশয়ে শুক্লো ভবতি, পিত্তাল্পত্বে হরিতঃ, সাম্যে চ ধাতূনাং লোহিতঃ, ইতি তেষাং মিথঃ সংযোগবৈষম্যাৎ তৎসাম্যাচ্চ বিচিত্রা বহবশ্চান্নরসা ভবন্তি, তদ্ব্যাপ্তানাং নাড়ীনামপি তাদৃশো বর্ণো জায়তে।

"অরুণাঃ শিরা বাতবহা নীলাঃ পিত্তবহাঃ শিরাঃ।
অসৃগ্‌বহাস্তু রোহিণ্যো গৌর্য্যঃ শ্লেষ্মবহাঃ শিরাঃ॥"

ইতি সৌশ্রুতে দর্শনাদিত্যর্থঃ। ১

তাসু এবংবিধাসু নাড়ীষু বালাগ্রসহস্রভেদপরিমাণাসু শুক্লাদিরসপূর্ণাসু সকল দেহব্যাপিনীষু সপ্তদশকং লিঙ্গং বর্ত্ততে; তদাশ্রিতাঃ সর্ব্বা বাসনা উচ্চাবচসংসার ধর্ম্মানুভবজনিতাঃ; তৎ লিঙ্গং বাসনাশ্রয়ং সূক্ষ্মত্বাৎ স্বচ্ছং স্ফটিকমণিকল্পং নাড়ী-গতরসোপাধি-সংসর্গবশাৎ ধর্ম্মাধর্ম্ম-প্রেরিতোদ্ভূতবৃত্তিবিশেষং স্ত্রীরথ-হস্ত্যাদ্যাকার-বিশেষৈঃ বাসনাদিভিঃ প্রত্যবভাসতে। অথৈবং সতি, যত্র যস্মিন্ কালে কেচন শত্রবঃ অন্যে বা তস্করা মামাগত্য ঘ্নন্তীতি মৃষৈব বাসনানিমিত্তঃ প্রত্যয়োঽ-বিদ্যাখ্যো জায়তে, তদেতদুচ্যতে—এনং স্বপ্নদৃশং ঘ্নন্তীবেতি। তথা জিনন্তীব বশং কুর্ব্বন্তীব; ন কেচন ঘ্নন্তি, নাপি বশীকুর্ব্বন্তি, কেবলং তু অবিদ্যাবাসনোদ্ভব-নিমিত্তং ভ্রান্তিমাত্রম্; তথা হস্তীবৈনং বিচ্ছায়য়তি বিচ্ছাদয়তি বিদ্রাবয়তি ধাবয়-তীবেত্যর্থঃ; গর্ত্তমিব পততি—গর্ত্তং জীর্ণকূপাদিকমিব পতন্তমাত্মানমুপলক্ষয়তি; তাদৃশী হ্যস্য মৃষা বাসনা উদ্ভবতি অত্যন্তনিকৃষ্টা অধর্ম্মোদ্ভাসিতান্তঃ-করণবৃত্ত্যাশ্রয়া, দুঃখরূপত্বাৎ। কিং বহুনা, যদেব জাগ্রৎ ভয়ং পশ্যতি—হস্ত্যাদিলক্ষণম্, তদেব ভয়রূপম্ অত্রাস্মিন্ স্বপ্নে বিনৈব হস্ত্যাদিরূপং ভয়ম্ অবিদ্যাবাসনয়া মৃষৈবোদ্ভূতয়া মন্যতে। ২

নাড়ীস্বরূপং নিরূপ্য তত্র জাগরিতে লিঙ্গশরীরবৃত্তিমস্য দর্শয়তি—তাস্বিতি। এবংবিধা-স্বিত্যস্যৈব বিবরণং সূক্ষ্মাস্বিত্যাদি। পঞ্চ ভূতানি দশেন্দ্রিয়াণি প্রাণোঽন্তঃকরণমিতি সপ্তদশকম্। জাগরিতে লিঙ্গশরীরস্য স্থিতিমুক্ত্বা স্বাপ্নীং তৎস্থিতিমাহ—তল্লিঙ্গমিতি। বিবক্ষিতাং স্বপ্ন-স্থিতিমুক্ত্বা শ্রুত্যক্ষরাণি যোজয়তি—অথেত্যাদিনা। স্বপ্নে ধর্ম্মাদিনিমিত্তবশান্ মিথ্যৈব লিঙ্গং নানাকারমবভাসতে, তৎ মিথ্যাজ্ঞানং লিঙ্গানুগতমূলাবিদ্যাকার্য্যত্বাৎ অবিদ্যেতি স্থিতে সতীত্যস্থশব্দার্থমাহ—এবং সতীতি। তস্মিন্ কালে স্বপ্নদর্শনং বিজ্ঞেয়মিতি শেষঃ। ইব-শব্দার্থমাহ—নেত্যাদিনা। উক্তোদাহরণেন সমুচ্চিত্যোদাহরণান্তরমাহ—তথেতি। গর্ত্তাদি-পতনপ্রতীতৌ হেতুমাহ—তাদৃশী হীতি। তাদৃশত্বং বিশদয়তি—অত্যন্তেতি। যথোক্তবাসনা-প্রভবত্বং কথং গর্ত্তপতনাদেরবগতমিত্যাশঙ্ক্যাহ—দুঃখেতি। ২

অথ পুনর্যত্রাবিদ্যা অপকৃষ্যমাণা, বিদ্যা চোৎকৃষ্যমাণা—কিংবিষয়া কিংলক্ষণা চেত্যুচ্যতে—অথ পুনর্যত্র যস্মিন্ কালে দেব ইব স্বয়ং ভবতি, দেবতাবিষয়া বিদ্যা যদোদ্ভূতা জাগরিতকালে, তদা উদ্ভূতয়া বাসনয়া দেবমিবাত্মানং মন্যতে, স্বপ্নে-ঽপি তদুচ্যতে—দেব ইব, রাজেব রাজ্যস্থোঽভিষিক্তঃ, স্বপ্নেঽপি রাজাহমিতি মন্যতে রাজবাসনাবাসিতঃ। এবমত্যন্তপ্রক্ষীয়মাণা অবিদ্যা, উদ্ভূতা চ বিদ্যা সর্ব্বাত্মবিষয়া যদা, তদা স্বপ্নেঽপি তদ্ভাবভাবিতঃ অহমেবেদং সর্ব্বমস্মীতি মন্যতে। স যঃ সর্ব্বাত্মভাবঃ, সোঽস্যাত্মনঃ পরমো লোকঃ পরম আত্মভাবঃ স্বাভাবিকঃ। যত্তু সর্ব্বাত্মভাবাদর্ব্বাক্ বালাগ্রমাত্রমপ্যন্যত্বেন দৃশ্যতে—নাহমস্মীতি, তদবস্থা

অবিদ্যা; তয়া অবিদ্যয়া যে প্রত্যুপস্থাপিতা অনাত্মভাবা লোকাঃ, তে অপরমাঃ স্থাবরান্তাঃ; তান্ সংব্যবহারবিষয়ান্ লোকান্ অপেক্ষ্য অয়ং সর্ব্বাত্মভাবঃ সমস্তোঽনন্তরোঽবাহ্যঃ, সোঽস্য পরমো লোকঃ। ৩

যদেবেত্যাদিশ্রুতেরর্থমাহ—কিং বহুনেতি। ভয়মিত্যস্য ভয়রূপমিতি ব্যাখ্যানম্। ভয়ং রূপ্যতে যেন তৎকারণং তথা। হস্ত্যাদি নাস্তি চেৎ, কথং স্বপ্নে ভাতীত্যাশঙ্ক্যাহ—অবিদ্যেতি। অথ যত্র দেব ইবেত্যাদেস্তাৎপর্য্যমাহ—অথেতি। তত্র তস্যাঃ ফলমুচ্যত ইতি শেষঃ। তাৎপর্য্যোক্ত্যা অথ শব্দার্থমুক্ত্বা বিদ্যায়া বিষয়স্বরূপে প্রশ্নপূর্ব্বকং বদন্ যত্রেত্যাদেরর্থমাহ—কিং-বিষয়েতি। ইবশব্দপ্রয়োগাৎ স্বপ্ন এবোক্ত ইতি শঙ্কাং বারয়তি—দেবত্বেতি। বিদ্যেত্যু-পাস্তিরুক্তা। অভিষিক্তো রাজ্যস্থো জাগ্রদবস্থায়ামিতি শেষঃ। অহমেবেদমিত্যাদ্যবতারয়তি—এবমিতি। যথা বিদ্যায়ামপকৃষ্যমাণায়াং কার্য্যমুক্তং, তদ্বদিত্যর্থঃ। যদেতি জাগরিতোক্তিঃ। ইদং চৈতন্যমহমেব চিন্মাত্রং, ন তু মদ্ব্যতিরেকেণাস্তি, তস্মাদহং সর্ব্বঃ পূর্ণোঽস্মীতি জানাতীত্যর্থঃ। সর্ব্বাত্মভাবস্য পরমত্বমুপপাদয়তি—যস্বিত্যাদিনা। তত্র তেনাকারেণাবিদ্যাবস্থিতেত্যাহ—তদবস্থেতি। তস্যাঃ কার্য্যমাহ—তথেতি। সমস্তত্বং পূর্ণত্বম্। অনন্তরত্বমেকরসত্বম্। অবাহ্যত্বম্ প্রত্যক্ত্বম্। যোঽয়ং যথোক্তো লোকঃ, সোঽস্যাত্মনো লোকান্ পূর্ব্বোক্তানপেক্ষ্য পরম ইতি সম্বন্ধঃ। ৩

তস্মাদপকৃষ্যমাণায়ামবিদ্যায়াং বিদ্যায়াঞ্চ কাষ্ঠাং গতায়াং সর্ব্বাত্মভাবো মোক্ষঃ; যথা স্বয়ংজ্যোতিষ্ট্বং স্বপ্নে প্রত্যক্ষত উপলভ্যতে, তদ্বৎ বিদ্যাফলম্ উপলভ্যত-ইত্যর্থঃ। তথা অবিদ্যায়ামপ্যুৎকৃষ্যমাণায়াং তিরোধীয়মানায়াঞ্চ বিদ্যায়ামবিদ্যায়াঃ ফলং প্রত্যক্ষত এব উপলভ্যতে—"অথ যত্রৈনং ঘ্নন্তীব জিনন্তীব" ইতি। তে এতে বিদ্যাবিদ্যাকার্য্যে—সর্ব্বাত্মভাবঃ পরিচ্ছিন্নাত্মভাবশ্চ; বিদ্যয়া শুদ্ধয়া সর্ব্বাত্মা ভবতি, অবিদ্যয়া চাসর্ব্বো ভবতি, অন্যতঃ কুতশ্চিৎ প্রবিভক্তো ভবতি, যতঃ প্রবিভক্তো ভবতি, তেন বিরুধ্যতে; বিরুদ্ধত্বাৎ হন্যতে জীয়তে বিচ্ছাদ্যতে চ; অসর্ব্ববিষয়ত্বে চ ভিন্নত্বাদেতদ্ ভবতি, সমস্তস্তু সন্ কুতো ভিদ্যতে, যেন বিরুধ্যেত; বিরোধাভাবাৎ কেন হন্যতে, জীয়তে, বিচ্ছাদ্যতে চ। ৪

বাক্যার্থমুপসংহরতি—তস্মাদিতি। মোক্ষো বিদ্যাফলমিত্যুত্তরত্র সম্বন্ধঃ। তস্য প্রত্যক্ষত্বং দৃষ্টান্তেন স্পষ্টয়তি—যথেতি। বিদ্যাফলবদবিদ্যাফলমপি স্বপ্নে প্রত্যক্ষমিত্যুক্তমনুবদতি—তথেতি। বিদ্যাফলমবিদ্যাফলং চেত্যুক্তমুপসংহরতি—তে এতে ইতি। উক্তং ফলদ্বয়ং বিভজতে—বিদ্যয়েতি। অসর্ব্বো ভবতীত্যেতৎ প্রকটয়তি—অন্যত ইতি। প্রবিভাগফল-মাহ—যত ইতি। বিরোধফলং কথয়তি—বিরুদ্ধত্বাদিতি। অবিদ্যাকার্য্যং নিগময়তি—অসর্ব্বেতি। অবিদ্যায়াশ্চেৎ পরিচ্ছিন্নফলত্বং, তদা তস্য ভিন্নত্বাদেব যথোক্তং বিরোধাদি দুর্ব্বারমিত্যর্থঃ। বিদ্যাফলং নিগময়তি—সমস্তস্ত্বিতি। ৪

অত ইদমবিদ্যায়াঃ সতত্ত্বমুক্তং ভবতি—সর্ব্বাত্মানং সন্তমসর্ব্বাত্মত্বেন গ্রাহয়তি

আত্মনোঽন্যদ্বস্ত্বন্তরমবিদ্যমানং প্রত্যুপস্থাপয়তি, আত্মানমসর্ব্বমাপাদয়তি; ততস্তদ্বিষয়ঃ কামো ভবতি; যতো ভিদ্যতে কামতঃ, ক্রিয়ামুপাদত্তে, ততঃ ফলম্—তদেতদুক্তম্, বক্ষ্যমাণং চ "যত্র হি দ্বৈতমিব ভবতি, তদিতর ইতরং পশ্যতি" ইত্যাদি। ইদমবিদ্যায়াঃ সতত্ত্বং সহ কার্য্যেণ প্রদর্শিতম্; বিদ্যায়াশ্চ কার্য্যং সর্ব্বাত্মভাবঃ প্রদর্শিতঃ—অবিদ্যায়া বিপর্য্যয়েণ। সা চাবিদ্যা ন আত্মনঃ স্বাভাবিকো ধর্ম্মঃ—যস্মাৎ বিদ্যায়াম্ উৎকৃষ্যমাণায়াম্ স্বয়মপচীয়মানা সতী কাষ্ঠাং গতায়াং বিদ্যায়াং পরিনিষ্ঠিতে সর্ব্বাত্মভাবে সর্ব্বাত্মনা নিবর্ত্ততে—রজ্জ্বামিব সর্পজ্ঞানং রজ্জুনিশ্চয়ে। তচ্চোক্তম্—"যত্র ত্বস্য সর্ব্বমাত্মৈবাভূত্তৎ কেন কং পশ্যেৎ" ইত্যাদি। তস্মান্নাত্মধর্ম্মোঽবিদ্যা; ন হি স্বাভাবিকস্যোচ্ছিত্তিঃ কদাচিদপ্যুপপদ্যতে সবিতুরিবৌষ্ণ্যপ্রকাশয়োঃ। তস্মাত্তস্য মোক্ষ-উপপদ্যতে ॥২৭২॥২০॥

. নম্বিবিদ্যায়াঃ সতত্ত্বং নিরূপয়িতুমারব্ধং, ন চ তদদ্যাপি দর্শিতং, তথা চ কিং কৃতং স্যাদত আহ—অত ইতি। কার্য্যবশাদিতি যাবৎ। ইদংশব্দার্থমেব স্ফুটয়তি—সর্ব্বাত্মানমিতি। গ্রাহকত্বমেব ব্যনক্তি—আত্মন ইতি। বস্ত্বন্তরোপস্থিতিফলমাহ—তত ইতি। কামস্য কার্য্যমাহ—যত ইতি। ক্রিয়াতঃ ফলং লভতে, তদ্ভোগকালে চ রাগাদিনা ক্রিয়ামাদধাতীত্যবিচ্ছিন্নঃ সংসারস্তদ্যাবন্ন সম্যগ্‌ জ্ঞানং, তাবৎ মিথ্যাজ্ঞাননিদানমবিদ্যা দুর্ব্বারেত্যাহ—তত ইতি। ভেদদর্শননিদানমবিদ্যেত্যবিদ্যাঽত্রে বৃত্তমিত্যাহ—তদেতদিতি। তত্রৈব বাক্যশেষমনুকূলয়তি—বক্ষ্যমাণং চেতি। অবিদ্যাত্মনঃ স্বভাবো ন বেতি বিচারে কিং নির্ণীতং ভবতীত্যাশঙ্ক্য বৃত্তং কীর্ত্তয়তি—ইদমিতি। অবিদ্যায়াঃ পরিচ্ছিন্নফলত্বমস্তি, ততো বৈপরীত্যেন বিদ্যায়াঃ কাযামুক্তং, স চ সর্ব্বাত্মভাবো দর্শিত ইতি ইতি যোজনা। সম্প্রতি নির্ণীতমর্থং দর্শয়তি—সা চেতি। জ্ঞানে সত্যবিদ্যানিবৃত্তিরিত্যত্র বাক্যশেষং প্রমাণয়তি—তচ্চেতি। অবিদ্যা নাত্মনঃ স্বভাবো নিবর্ত্ত্যত্বাদ্ রজ্জুসর্পবদিত্যাহ—তস্মাদিতি। নিবর্ত্ত্যত্বেঽপ্যাত্মস্বভাবত্বে কা হানিরিত্যাশঙ্ক্যাহ—ন হীতি। অবিদ্যায়াঃ স্বাভাবিকত্বাভাবে ফলিতমাহ—তস্মাদিতি ॥২৭২॥২০॥

**ভাষ্যানুবাদ**।—'তা বৈ' ইত্যাদি। হস্তমস্তকাদিসম্পন্ন এই পুরুষের 'হিতা' নামে প্রসিদ্ধ এই সমস্ত নাড়ী আছে। সহস্রভাগে বিভক্ত কেশ যে পরিমাণ সূক্ষ্ম, উহারাও ঠিক সেই পরিমাণেই অণু বা সূক্ষ্ম; সেগুলি আবার শুক্ল, নীল, পিঙ্গল, হরিত ও লোহিতবর্ণ রসে পরিপূর্ণ অর্থাৎ শুক্লাদি বিশেষ বিশেষ রসে পরিপূর্ণ। রসগত এই সমস্ত বিভাগও আবার বাত, পিত্ত ও শ্লেষ্মার পরস্পর সংযোগবৈচিত্র্যনিবন্ধন বিচিত্র ও বহুপ্রকার হইয়া থাকে। ১

এবংবিধ—কেশাগ্রের সহস্রভাগের সমপরিমাণ সূক্ষ্ম ও শুক্লাদি রসপূর্ণ দেহব্যাপী উক্ত নাড়ীসমূহের অভ্যন্তরে সপ্তদশ অবয়বসম্পন্ন লিঙ্গশরীর অবস্থান

করে (১); উত্তমাধম সংসারধর্ম্মের অনুভূতি-প্রসূত যতপ্রকার বাসনা বা সংস্কার আছে, সে সমুদয় বাসনা উক্ত লিঙ্গশরীর আশ্রয় করিয়া থাকে। বাসনারাশির আশ্রয়ভূত উক্ত লিঙ্গশরীরও আবার সূক্ষ্মতা নিবন্ধন স্ফটিক মণির ন্যায় নির্ম্মল; কিন্তু আশ্রয়ভূত নাড়ী-নিহিত রসরূপ উপাধির সম্বন্ধবশতঃ ধর্ম্ম ও অধর্ম্মের প্রেরণায় তাহাতে বিভিন্নাকার বৃত্তি প্রকাশ পাইয়া থাকে; তন্নিবন্ধন সেই লিঙ্গ-শরীরই স্ত্রী, রথ, হস্তী প্রভৃতি নানাপ্রকার বাসনাযোগে প্রতিভাত হইয়া থাকে। এইপ্রকার অবস্থায়, যে সময় কোন শত্রুদল কিংবা তস্করগণ আসিয়া আমাকে মারিতেছে—পূর্ব্বসংস্কারানুসারে কেবল অবিদ্যাত্মক এইরূপ যে, মিথ্যা প্রতীতি হইয়া থাকে, এখন তাহাই কথিত হইতেছে—এই স্বপ্নদর্শীকে যেন বধই করিতেছে, এবং বশীভূতই করিতেছে; প্রকৃতপক্ষে কিন্তু কেহই বধ করিতেছে না, কিংবা বশীভূতও করিতেছে না; পরন্তু অবিদ্যা সংস্কার অভিব্যক্ত হওয়ায় ঐরূপ ভ্রান্তি জন্মে মাত্র। এইরূপ, হস্তাই যেন ইহাকে বিদ্রাবিত করিতেছে; এবং আপনাকে যেন গর্ত্তে—জীর্ণ কূপ প্রভৃতিতে পতনোন্মুখ বলিয়া মনে করিতেছে; কেন না, সে সময়ে তাহার অত্যন্ত নিকৃষ্ট ঐরূপ মিথ্যা বাসনাই প্রাদুর্ভূত হইয়া থাকে; ঐরূপ বাসনা অতিশয় দুঃখকর; ইহা দ্বারা বুঝা যায় যে, ঐ সমস্ত বাসনার আশ্রয়-ভূত অন্তঃকরণ তখন অধর্ম্ম দ্বারা অভিভূত থাকে। অধিক কি, জাগরণ দশায় হস্তিপ্রভৃতি যে কিছু ভয়ানক বস্তু দর্শন করিয়া থাকে, এই স্বপ্নসময়ে সেই সমুদয় ভয়ানক প্রাণী বিদ্যমান না থাকিলেও, প্রাদুর্ভূত অবিদ্যা বাসনাবলে কেবলই মিথ্যাত্মক সেই সমুদয় ভয়াবহ প্রাণীর দর্শন করিতে থাকে। ২

আবার যে সময়ে অবিদ্যা দুর্ব্বল হয়, আর বিদ্যা বা তত্ত্বজ্ঞান প্রবল হয়,—সেই বিদ্যার বিষয় ও স্বরূপ কিরূপ, তাহা বলিতেছেন—যে সময়ে, নিজে যেন দেবতাই হয়, [ অভিপ্রায় এই যে, ] জাগ্রদবস্থায় যখন দেবতাবিষয়ক বিদ্যা উদ্ভূত হয়, তখন সেই প্রাদুর্ভূত বাসনা প্রভাবে স্বপ্নেও আপনাকে যেন দেবতা বলিয়াই মনে করে; সেই কথাই বলা হইতেছে,—যেন দেবতাই; যেন রাজাই, রাজা

---

(১) তাৎপর্য্য—লিঙ্গশরীরের সপ্তদশ অবয়ব এইরূপ—

"পঞ্চপ্রাণমনোবুদ্ধিদশেন্দ্রিয়সমন্বিতম্ ।
শরীরং সপ্তদশভিঃ সূক্ষ্মং তৎ লিঙ্গমুচ্যতে ॥" (পঞ্চদশী)

অর্থাৎ প্রাণ, অপান, ব্যান, উদান ও সমান, এই পঞ্চ প্রাণ, পঞ্চ জ্ঞানেন্দ্রিয় ও পঞ্চ কর্ম্মেন্দ্রিয়, মন ও বুদ্ধি, এই সপ্তদশ অবয়বে নির্ম্মিত 'সূক্ষ্ম শরীরের' নাম লিঙ্গশরীর। স্থূল দেহের অভ্যন্তরে এই সূক্ষ্ম শরীর থাকে; ইহাই আত্মার আশ্রয় ও ভোগসাধন।

অর্থ রাজ্যে স্থিত অর্থাৎ রাজ্যে অভিষিক্ত; জাগ্রদবস্থায় রাজ-ভাবে ভাবিত থাকায় স্বপ্নেও সে 'আমি রাজা' এইরূপ মনে করিয়া থাকে। এইরূপ যে সময় অবিদ্যা অত্যন্ত ক্ষীয়মাণ হয়, আর সর্ব্বাত্মবিষয়ক বিদ্যা প্রাদুর্ভূত হয়, সে সময় তদ্গত-চিত্ত থাকায় স্বপ্নদর্শী মনে করে যে, 'আমিই সর্ব্বাত্মক'। সেই যে, সর্ব্বাত্মভাব, তাহাই আত্মার পরম লোক অর্থাৎ স্বাভাবিক আত্মভাব; এই সর্ব্বাত্মভাব লাভের পূর্ব্বে যে, অতি স্বল্পমাত্রও ভেদদর্শন—'আমি ব্রহ্ম নহে' ইত্যাকার জ্ঞান, সেই অবস্থাই অবিদ্যা; সেই অবিদ্যার প্রভাবে যে সমস্ত অনাত্ম-ভাবময় লোক উপস্থাপিত হয়, ব্রহ্মাদি স্থাবর পর্য্যন্ত সে সমুদয় লোকই (দৃশ্যই) অ-পরম বা অস্বাভাবিক। লোকব্যবহারসিদ্ধ সে সমুদয় লোককে অপেক্ষা করিয়া এই যথোক্ত সর্ব্বাত্মভাবই পূর্ণ ও বাহ্যান্তরভাবরহিত, এবং তাহাই আত্মার পরম স্বভাবসিদ্ধ লোক (অবস্থা)। ৩

অতএব অবিদ্যা যে সময় হীনবল হয়, এবং বিদ্যা উৎকর্ষ প্রাপ্ত হয়, সে সময় বিদ্যাফল—সর্ব্বাত্মভাবরূপ মোক্ষ নিশ্চয়ই তাহার, স্বপ্নদশায় স্বয়ংজ্যোতির্ভাব প্রত্যক্ষের ন্যায় প্রত্যক্ষতঃ উপলব্ধিগোচর হইতে থাকে, আর বিদ্যা অন্তর্হিত হইতে থাকে, সে সময় অবিদ্যার ফলও প্রত্যক্ষতই উপলব্ধিগোচর হইতে থাকে; যেমন—'ইহাকে যেন বধই করিতেছে, যেন ইহাকে বশীভূতই করিতেছে' ইত্যাদি। এই সর্ব্বাত্মভাব আর পরিচ্ছিন্নাত্মভাব, এ দুইটী হইতেছে—বিদ্যা ও অবিদ্যার দুই প্রকার কার্য্য; তন্মধ্যে বিশুদ্ধ বিদ্যা-প্রভাবে হয়—সর্ব্বাত্মা, আর অবিদ্যা-প্রভাবে হয়—অসর্ব্বাত্মা অর্থাৎ অপর যে কোন পদার্থ হইতেই পৃথগ্‌ভূত হয়। যে পদার্থ হইতে বিভক্ত বা পৃথগ্‌ভূত হয়, তাহার সহিত বিরুদ্ধভাবাপন্ন হয়; বিরুদ্ধ বলিয়াই অপরের দ্বারা হত হয়, বশীকৃত হয় এবং বিদ্রাবিত হয়। যে সময় অসর্ব্বভাব হয়, সে সময়ে ভিন্নত্ব নিবন্ধনই ঐ সমস্ত ঘটিয়া থাকে; কিন্তু যখন সর্ব্বাত্মভাবাপন্ন হয়, তখন কোন পদার্থ হইতেই ভিন্নত্ব থাকে না, যাহার সহিত তাহার বিরোধ ঘটিতে পারে; বিরোধ না থাকিলে কে বধ করিবে, কে বশীভূত করিবে, কে-ই বা বিদ্রাবিত করিবে?

ইহা হইতে অবিদ্যার প্রকৃত তত্ত্ব এইরূপ বলা হইতেছে যে, অবিদ্যা সর্ব্বাত্মক আত্মাকেও অসর্ব্বাত্মকরূপে বুঝাইয়া দেয়, আত্মাতিরিক্ত কোন বস্তু বিদ্যমান না থাকিলেও সম্মুখে উপস্থাপিত করে, এবং আত্মাকে অসর্ব্বভাবে ভাবিত করে; তাহার পর সেই বিষয়ে কামনা উপস্থিত করে; কামনাতে অপর পদার্থ হইতে আপনার ভিন্নতা উপলব্ধি করে; কামনার পর ক্রিয়া করিতে থাকে; ক্রিয়া

হইতে ফলভোগ হয়, ইহাই এখানে বলা হইল, এবং পরেও বলা হইবে—'যখন দ্বৈতের ন্যায় হয়, তখনই অপরে অপরকে দর্শন করিয়া থাকে' ইত্যাদি। অবিদ্যার এইপ্রকার প্রকৃত তত্ত্ব ও তাহার কার্য্য প্রদর্শিত হইল, এবং তাহারই বিপরীতভাবে বিদ্যার কার্য্য সর্ব্বাত্মভাবও বর্ণিত হইল। অবিদ্যা ক্ষয়প্রাপ্ত হইলে এবং বিদ্যার চরমোৎকর্ষ সহযোগে সর্ব্বাত্মভাব সুব্যবস্থিত হইলে, রজ্জুসর্প স্থলে রজ্জুজ্ঞানে যেমন সর্প নিবৃত্ত হইয়া যায়, তেমনি অবিদ্যাও আপনা হইতেই নিবৃত্ত হইয়া থাকে; [ কিন্তু অবিদ্যা আত্মার স্বাভাবিক ধর্ম্ম হইলে, কখনই তাহা নিবৃত্ত হইত না ]। এ কথা অন্যত্রও কথিত হইয়াছে—'যে সময় ইহার ( মুমুক্ষুর ) সমস্ত জগৎ আত্মস্বরূপই হইয়া যায়, সে সময় কিসের দ্বারা কাহাকে দর্শন করিবে' ইত্যাদি। অতএব অবিদ্যা কখনই আত্মার ধর্ম্ম হইতে পারে না; কেন না, বস্তুসত্ত্বে স্বভাবের কখনও উচ্ছেদ হইতে পারে না; যেমন সূর্য্যের উষ্ণতা ও প্রকাশ ধর্ম্ম সূর্য্যের সমকালস্থায়ী, ইহাও তেমনি; এই কারণেই সেই অবিদ্যা হইতে আত্মার মোক্ষ উপপন্ন হয় ॥২৭২॥২০॥

তদ্বা অস্যৈতদতিচ্ছন্দা অপহতপাপ্মাভয়ংরূপম্। তদ্‌যথা প্রিয়য়া স্ত্রিয়া সম্পরিষ্বক্তো ন বাহ্যং কিঞ্চন বেদ নান্তরম্, এবমেবায়ং পুরুষঃ প্রাজ্ঞেনাত্মনা সম্পরিষ্বক্তো ন বাহ্যং কিঞ্চন বেদ নান্তরম্। তদ্বা অস্যৈতদাপ্তকামমাত্মকামমকামংরূপং শোকান্তরম্ ॥ ২৭৩ ॥ ২১ ॥

**সরলার্থঃ** ।—[ অতঃপরং সুষুপ্তাবাত্মনঃ ক্রিয়াকারকাদি-সম্বন্ধশূন্যং সর্ব্বাত্ম-ভাবং প্রদর্শয়িতুমুপক্রমতে 'তদ্বৈ' ইত্যাদিনা।] অস্য ( প্রকৃতস্য আত্মনঃ ) তৎ ( প্রসিদ্ধং ) এতৎ ( বক্ষ্যমাণং ) অতিচ্ছন্দাঃ ( অতিচ্ছন্দং কামাতীতং ) অপহত-পাপ্ম, অভয়ং রূপম্। [ কিং তৎ? ইত্যাহ— ] তৎ ( অভিমতং রূপং ) যথা ( যদ্বৎ ) প্রিয়য়া ( প্রীতিভাজা ) স্ত্রিয়া সংপরিষ্বক্তঃ ( আলিঙ্গিতঃ পুরুষঃ ) বাহ্যং কিঞ্চন ( কিমপি ) ন বেদ ( ন জানাতি ), তথা আন্তরং ( দেহান্তর্গতমপি কিঞ্চন ) ন [ বেদ ]; এবম্ এব অয়ং পুরুষঃ ( আত্মা ) প্রাজ্ঞেন ( পরমা-ত্মনা ) সংপরিষ্বক্তঃ বাহ্যং কিঞ্চন ন বেদ, আন্তরং [ চ ন বেদ ]। অস্য ( আত্মনঃ ) তৎ এতৎ ( যথোক্তপ্রকারং রূপম্ ) আপ্তকামং ( স্বব্যতিরিক্তকাম্যা-ভাবাৎ পূর্ণকামমিত্যর্থঃ ), আত্মকামং ( আত্মনি এব—নত্বন্যত্র বস্তুনি কামঃ যস্মিন্ রূপে, তৎ তথা ), [ অত এব বস্তুতঃ ] অকামং ( কাম্যবিষয়াভা-

বাৎ কামনাশূন্যং), শোকান্তরং (শোকচ্ছিদ্রং—শোকরহিতমিতি ভাবঃ) রূপম্ (স্বরূপম্) ॥২৭৩॥২১॥

**মূলানুবাদ**।—এই আত্মার ইহাই (সৌষুপ্ত রূপই) অতিচ্ছন্দা অর্থাৎ সর্ব্বপ্রকার কামনাশূন্য, নিষ্পাপ এবং ভয়বিরহিত রূপ। প্রিয়তমা স্ত্রীর সহিত সর্ব্বতোভাবে আলিঙ্গিত হইয়া, পুরুষ যেমন বাহ্য বা আভ্যন্তর কোন বিষয় জানিতে পারে না, [তন্ময় হইয়া যায়], ঠিক সেইরূপই এই পুরুষও প্রাজ্ঞ পরমাত্মার সহিত সংমিলিত হইয়া বাহ্য বা আভ্যন্তর কোন বিষয় জানিতে পারে না। ইহাই এই পুরুষের সেই প্রসিদ্ধ আপ্তকাম (পূর্ণকাম), আত্মকাম অর্থাৎ আত্মাই তাহার একমাত্র কাম্য পদার্থ; সুতরাং বাহ্য ও আভ্যন্তর বিষয়বিষয়ে চিন্তা না থাকায়, ইহাই শোকরহিত রূপ ॥ ২৭৩ ॥ ২১ ॥

**শাঙ্করভাষ্যম্**।—ইদানীং যোঽসৌ সর্ব্বাত্মভাবো মোক্ষো বিদ্যাফলং ক্রিয়াকারকফলশূন্যম্, স প্রত্যক্ষতো নির্দ্দিশ্যতে; যত্রাবিদ্যাকামকর্ম্মাণি ন সন্তি, তদেতৎ প্রস্তুতম্; যত্র সুপ্তো ন কঞ্চন কামং কাময়তে, ন কঞ্চন স্বপ্নং পশ্যতীতি। তদেতদ্বা অস্য রূপম্, যঃ সর্ব্বাত্মভাবঃ; সোঽস্য পরমো লোক ইত্যুক্তঃ। তদতিচ্ছন্দা অতিচ্ছন্দমিত্যর্থঃ, রূপপরত্বাৎ; ছন্দঃ কামঃ, অতিগতঃ ছন্দো যস্মাৎ রূপাৎ তদতিচ্ছন্দং রূপম্। অন্যোঽসৌ সান্তঃ ছন্দঃশব্দঃ গায়ত্র্যাদিচ্ছন্দোবাচী; অয়ন্তু কামবচনঃ; অতঃ স্বরান্ত এব; তথাপি অতিচ্ছন্দা ইতি পাঠঃ স্বাধ্যায়ধর্ম্মো দ্রষ্টব্যঃ; অস্তি চ লোকে কামবচনপ্রযুক্তশ্ছন্দঃশব্দঃ—স্বচ্ছন্দঃ পরচ্ছন্দ ইত্যাদৌ, অতোঽতিচ্ছন্দমিত্যেবমুপনেয়ং কামবর্জ্জিতমেতদ্রূপমিত্যস্মিন্নর্থে। ১

টীকা। তদ্বা অস্যৈতদিত্যনন্তরবাক্যতাৎপর্য্যমাহ—ইদানীমিতি। বিদ্যাবিদ্যয়োস্তৎফলয়োশ্চ প্রদর্শনানন্তরমিতি যাবৎ। মোক্ষমেব বিশিনষ্টি—যত্রেতি। পদদ্বয়স্যান্বয়ং দর্শয়ন্ বিবক্ষিতমর্থমাহ—তদেতদিতি। যত্রেত্যস্যশব্দিতং ব্রহ্মোচ্যতে। ব্যাখ্যাতং পদদ্বয়মনূদ্য বৈশব্দস্য প্রসিদ্ধার্থত্বং মত্বানো রূপশব্দেন ষষ্ঠ্যাঃ সম্বন্ধং দর্শয়তি—তদিতি। অতিচ্ছন্দমিতি প্রয়োগে হেতুমাহ—রূপপরত্বাদিতি। কথমতিচ্ছন্দমিত্যাত্মরূপং বিবক্ষ্যতে, তত্রাহ—ছন্দ ইতি। ছন্দঃশব্দস্য গায়ত্র্যাদিচ্ছন্দোবিষয়স্য কথং কামবিষয়ত্বমিত্যাশঙ্ক্যাহ—অন্যোঽসাবিতি। গায়ত্র্যাদিবিষয়ত্বং ত্যক্ত্বা ছন্দঃ(ন্দ)শব্দস্য কামবিষয়ত্বমতঃশব্দার্থঃ। যদ্যাত্মরূপং কামবর্জ্জিতমিত্যেতদত্র বিবক্ষিতং, কিমিতি তর্হি দৈর্ঘ্যং প্রযুজ্যতে, তত্রাহ—তথাপীতি। স্বাধ্যায়ধর্ম্মত্বং ছান্দসত্বম্। বৃদ্ধব্যবহারমন্তরেণ কামবাচিত্বং ছন্দঃ(ন্দ)শব্দস্য কথমিত্যাশঙ্ক্যাহ—অস্তি চেতি। তস্য কামবচনত্বে সতি সিদ্ধং তদ্রূপমনূদ্য তস্যার্থমুপসংহরতি—অত ইতি। ১

তথা অপহতপাপ্মা, পাপ্মশব্দেন ধর্ম্মাধর্ম্মাবুচ্যেতে, "পাপ্মভিঃ সংসৃজ্যতে, পাপ্মনো বিজহাতি ইত্যুক্তত্বাৎ; অপহতপাপ্মা ধর্ম্মাধর্ম্মবর্জ্জিতমিত্যেতৎ। কিঞ্চ, অভয়ং—ভয়ং হি নাম অবিদ্যাকার্য্যম্, "অবিদ্যয়া ভয়ং মন্যতে" ইতি হ্যুক্তম্; তৎকার্য্যদ্বারেণ কারণপ্রতিষেধোঽয়ম্, অভয়ং রূপমিতি অবিদ্যাবর্জ্জিতমিত্যেতৎ। যদেতদ্বিদ্যাফলং সর্ব্বাত্মভাবঃ, তদেতদ্ অতিচ্ছন্দাপহতপাপ্মাভয়ং রূপং—সর্ব্বসংসারধর্ম্মবর্জ্জিতম্; অতোঽভয়ং রূপমেতৎ। ইদঞ্চ পূর্ব্বমেবোপন্যস্তম্ অতীতানন্তরব্রাহ্মণসমাপ্তৌ, "অভয়ং বৈ জনক প্রাপ্তোঽসি" ইত্যাগমতঃ; ইহ তু তর্কতঃ প্রপঞ্চিতম্, দর্শিতাগমার্থপ্রত্যয়দার্ঢ্যায়। ২

তথা কামবর্জ্জিতত্ববদিত্যেতৎ। নম্বত্রাধর্ম্মবর্জ্জিতত্বমেব প্রতীয়তে, ন ধর্ম্মবর্জ্জিতত্বং, পাপ্মশব্দস্যাধর্ম্মমাত্রবচনত্বাদত আহ—পাপ্ম-শব্দেনেতি। উপক্রমানুসারেণ পাপ্মশব্দস্যোভয়বিষয়ত্বে বিশেষণমনূদ্য বিবক্ষিতমর্থং কথয়তি—অপহতেতি। তর্হি কার্য্যমেবাবিদ্যায়া নিষিধ্যতে, নেত্যাহ—তৎকার্য্যেতি। তস্মাদর্থে তচ্ছব্দঃ। বাক্যার্থমুপসংহরতি—যদেতদিতি। কূর্চ্চব্রাহ্মণান্তেঽপীদং রূপমুক্তমিত্যাহ—ইদং চেতি। আগমবশাৎ তত্রোক্তং চেৎ, কিমিত্যত্র পুনরুচ্যতে, তত্রাহ—ইহ ত্বিতি। সবিশেষত্বং চেদাত্মত্বানুপপত্তিরিত্যাদিস্তর্কঃ। আগমসিদ্ধে কিং তর্কোপন্যাসেনেত্যাশঙ্ক্যাহ—দর্শিতেতি। ২

অয়মাত্মা স্বয়ং চৈতন্যজ্যোতিঃস্বভাবঃ সর্ব্বং স্বেন চৈতন্যজ্যোতিষাবভাসয়তি—স যৎ তত্র কিঞ্চিৎ পশ্যতি, রমতে, চরতি, জানাতি চেত্যুক্তম্; স্থিতঞ্চৈতৎ ন্যায়তঃ নিত্যং স্বরূপং চৈতন্যজ্যোতিষ্ট্বমাত্মনঃ। স যদ্যাত্মা অত্রাবিনষ্টচৈতন্যস্বরূপঃ স্বেনৈব রূপেণ বর্ত্ততে; কস্মাদয়ম্ অহমস্মীত্যাত্মানং বা বহির্বা ইমানি ভূতানীতি জাগ্রৎস্বপ্নয়োরিব ন জানাতীতি? অত্রোচ্যতে, শৃণু—অত্রাজ্ঞানহেতুম্; একত্বমেবাজ্ঞানহেতুঃ; তৎ কথমিতি উচ্যতে—দৃষ্টান্তেন হি প্রত্যক্ষীভবতি বিবক্ষিতোঽর্থ ইত্যাহ—তৎ তত্র যথা লোকে, প্রিয়য়া ইষ্টয়া স্ত্রিয়া সম্পরিষ্বক্তঃ সম্যক্ পরিষ্বক্তঃ, কাময়ন্ত্যা কামুকঃ সন্, ন বাহ্যমাত্মনঃ কিঞ্চন কিঞ্চিদপি বেদ—মত্তোঽন্যদ্বস্ত্বিতি, ন চ আন্তরম্—অয়মহমস্মি সুখী দুঃখী চেতি; অপরিষ্বক্তস্তু তয়া প্রবিভক্তো জানাতি সর্ব্বমেব বাহ্যমাভ্যন্তরঞ্চ; পরিষ্বঙ্গোত্তরকালং তু একত্বাপত্তের্ন জানাতি। ৩

স্ত্রীবাক্যস্য সঙ্গতিং বক্তুং বৃত্তমনুবদতি—অয়মিতি। অনন্বাগতবাক্যে চাত্মনশ্চেতনত্বমুক্তমিত্যাহ—স যদিতি। আত্মনঃ সদা চৈতন্যজ্যোতিষ্ট্বং স্বরূপং ন কেবলমুক্তাদাগমাদেব সিদ্ধং, কিন্তু পূর্ব্বোক্তানুমানাচ্চ স্থিতমিত্যাহ—স্থিতং চেতি। বৃত্তমনূদ্য সম্বন্ধং বক্তুকামশ্চোদয়তি—স যদীতি। অত্রেতি সুষুপ্তিরুক্তা। চৈতন্যস্বভাবস্যৈব সুষুপ্তে বিশেষজ্ঞানাভাবং সাধয়তি—উচ্যত ইতি। সুষুপ্তিঃ সপ্তম্যর্থঃ। অজ্ঞানং বিশেষজ্ঞানাভাবঃ। কোঽসাবজ্ঞানহেতুস্তমাহ—

একত্বমিতি। জীবস্য পরেণাত্মনা যদেকত্বং, তৎ কথং সুষুপ্তে বিশেষজ্ঞানাভাবে কারণং, তস্মিন্ সত্যপি চৈতন্যস্বভাবানিবৃত্তেরিতি শঙ্কতে—তৎ কথমিতি। তত্র স্ত্রীবাক্যমুত্তরত্বেনোত্থাপয়তি—উচ্যত ইতি। তত্র দৃষ্টান্তভাগমাচষ্টে—দৃষ্টান্তেনেতি। একত্বকৃতো বিশেষজ্ঞানাভাবো বিবক্ষিতোঽর্থঃ পরিষ্বঙ্গপ্রযুক্তসুখাভিনিবেশাদজ্ঞানং কিমিতি কল্প্যতে, স্বাভাবিকমেব তৎ কিং ন স্যাদিত্যাশঙ্ক্যাহ—অপরিষ্বক্তস্তিতি। তর্হি পরিষ্বঙ্গবতোঽপি স্বভাববিপরিলোপসম্ভবাদ্বিশেষবিজ্ঞানং স্যাদিতি চেন্নেত্যাহ—পরিষ্বঙ্গেতি। স্ত্রীপুংসলক্ষণয়োর্ব্যামিশ্রত্বং পরিষ্বঙ্গস্তদুত্তরকালং সম্ভোগফলপ্রাপ্তিরেকত্বাপত্তিস্তদ্বশাদ্বিশেষাজ্ঞানমিত্যর্থঃ। ৩

এবমেব—যথা দৃষ্টান্তঃ, অয়ং পুরুষঃ ক্ষেত্রজ্ঞঃ ভূতমাত্রাসংসর্গতঃ সৈন্ধবখিল্যবৎ প্রবিভক্তঃ, জলাদৌ চন্দ্রাদি-প্রতিবিম্ববৎ কার্য্যকরণ ইহ প্রবিষ্টঃ, সোঽয়ং পুরুষঃ, প্রাজ্ঞেন পরমার্থেন স্বাভাবিকেন স্বেনাত্মনা পরেণ জ্যোতিষা সম্পরিষ্বক্তঃ সম্যক্ পরিষ্বক্ত একীভূতঃ নিরন্তরঃ সর্ব্বাত্মা, ন বাহ্যং কিঞ্চন বস্ত্বন্তরম্, নাপি আন্তরম্ আত্মনি—অয়মহমস্মি সুখী দুঃখী বেতি বেদ। ৪

দার্ষ্টান্তিকং ব্যাকরোতি—এবমেবেতি। ভূতমাত্রাঃ শরীরেন্দ্রিয়লক্ষণাস্তাভিশ্চিদাত্মনস্তাদাত্ম্যাধ্যাসাৎ তৎ প্রতিবিম্বো ভাগস্ততো বিভক্তবত্তাতীত্যত্র দৃষ্টান্তমাহ—সৈন্ধবেতি। তস্য দেহাদৌ প্রবেশং দৃষ্টান্তেন দর্শয়তি—জলাদাবিতি। উপসর্গবললব্ধমর্থং কথয়তি—একীভূত ইতি। তাদাত্ম্যং ব্যাবর্ত্তয়িতুং নিরন্তর ইত্যুক্তম্। পরমাত্মাভেদপ্রযুক্তমনবচ্ছিন্নত্বমাহ—সর্ব্বাত্মেতি। এবং স্ত্রীবাক্যাক্ষরাণি ব্যাখ্যায় চোদ্যপরিহারং প্রকটয়তি—তত্রেতি। প্রত্যগাত্মনীতি যাবৎ। ইহেতি সুষুপ্তিরুচ্যতে। যথা পরিষ্বক্তয়োঃ স্ত্রীপুংসয়োরেকত্বং পুংসো বিশেষবিজ্ঞানাভাবে কারণং, তথা পরেণাত্মনা সুষুপ্তে জীবস্যৈকত্বং বিশেষবিজ্ঞানাভাবে তস্য তত্র কারণমুক্তমিত্যর্থঃ। ৪

তত্র চৈতন্যজ্যোতিঃস্বভাবত্বে কস্মাদিহ ন জানাতীতি যদপ্রাক্ষীঃ, তত্রায়ং হেতুর্ময়োক্তঃ—একত্বম্ ; যথা স্ত্রীপুংসয়োঃ সম্পরিষ্বক্তয়োঃ। তত্রার্থাৎ নানাত্বং বিশেষবিজ্ঞানহেতুরিত্যুক্তং ভবতি। নানাত্বে চ কারণম্—আত্মনো বস্ত্বন্তরস্য প্রত্যুপস্থাপিকা অবিদ্যেত্যুক্তম্। তত্র চ অবিদ্যায়া যদা প্রবিবিক্তো ভবতি, তদা সর্ব্বেণৈকত্বমেবাস্য ভবতি ; ততশ্চ জ্ঞান-জ্ঞেয়াদিকারকবিভাগে অসতি কুতো বিশেষবিজ্ঞানপ্রাদুর্ভাবঃ কামো বা সম্ভবতি—স্বাভাবিকে স্বরূপস্থ আত্মজ্যোতিষি। ৫

স্ত্রীবাক্যে শ্রৌতমর্থমভিধায়ার্থিকমর্থমাহ—তত্রেতি। কিং পুনর্নানাত্বে কারণমিতি, তদাহ—নানাত্বে চেতি। উক্তম্ "অথ যোঽন্যাম্" ইত্যাদাবিত্যর্থঃ। কিমেতাবতা সুষুপ্তে বিশেষবিজ্ঞানাভাবস্যায়াতং, তত্রাহ—তত্রেতি। বিশেষবিজ্ঞানে নানাত্বং, তত্র চাবিদ্যা কারণমিতি স্থিতে সতীতি যাবৎ। যদা তদেতি সুষুপ্তির্বিবক্ষিতা। প্রবিবিক্তত্বং কার্য্যকারণাবিদ্যাবিরহিতত্বম্। সর্ব্বেণ পূর্ণেন পরমাত্মনা সহেত্যর্থঃ। বিজ্ঞানাত্মা ষষ্ঠ্যোচ্যতে। একত্বফলমাহ—ততশ্চেতি। ৫

যস্মাদেবং সর্ব্বৈকত্বমেবাস্য রূপম্; অতস্তদ্বৈ অস্যাত্মনঃ স্বয়ংজ্যোতিঃস্বভাবস্য এতদ্ রূপম্ আপ্তকামম্; যস্মাৎ সমস্তমেতৎ, তস্মাদাপ্তাঃ কামা অস্মিন্ রূপে, তদিদমাপ্তকামং; যস্য হি অন্যত্বেন প্রবিভক্তঃ কামঃ, তদনাপ্তকামং ভবতি; যথা জাগরিতাবস্থায়াং দেবদত্তাদি রূপম্; ন ত্বিদং তথা কুতশ্চিৎ প্রবিভজ্যতে; অতস্তদাপ্তকামং ভবতি। ৬

উক্তমুপজীব্যাপ্তকামবাক্যমবতার্য্য ব্যাচষ্টে—যস্মাদিতি। আপ্তকামত্বং সমর্থয়তে—যস্মাৎ সমস্তমিতি। তদেব ব্যতিরেকমুখেন(ণ) বিশদয়তি—যস্য হীত্যাদিনা। ৬

কিমন্যস্মাদ্বস্ত্বন্তরান্ন প্রবিভজ্যতে? আহোস্বিৎ আত্মৈব তদ্বস্ত্বন্তরম্? অত আহ—নান্যদ্ অস্যাত্মনঃ। কথম্? যত আত্মকামম্, আত্মৈব কামা যস্মিন্ রূপে, যেঽত্র প্রবিভক্তা ইবান্যত্বেন কাম্যমানাঃ, যথা জাগ্রৎস্বপ্নয়োঃ তে অস্যাত্মৈব; অন্যত্বপ্রত্যুপস্থাপকহেতোরবিদ্যায়া অভাবাৎ আত্মকামম্; অত এবাকামম্ এতদ্রূপম্, কাম্যবিষয়াভাবাৎ; শোকান্তরং শোকচ্ছিদ্রং শোকশূন্যমিত্যেতৎ, শোকমধ্যমিতি বা, সর্ব্বথাপ্যশোকমেতদ্রূপং শোকবর্জ্জিতমিত্যর্থঃ ॥২৭৩॥২১॥

বিশেষণান্তরমাকাঙ্ক্ষাপূর্ব্বকমাদায় ব্যাচষ্টে—কিমন্যস্মাদিত্যাদিনা। সুষুপ্তেরন্যত্রাত্মনঃ সকাশাদন্যত্বেন প্রবিভক্তা ইব কাম্যমানাঃ, সুষুপ্তাবাত্মৈব কামাস্তস্মাদাত্মকামমাত্মরূপমিত্যেতৎ দৃষ্টান্তেনাহ—যথেতি। অবস্থাদ্বয়ে খল্বাত্মনঃ সকাশাদন্যত্বেন প্রবিভক্তা ইব কামাঃ, কাম্যন্ত-ইতি কামাঃ। ন চৈবং সুষুপ্তাবস্থায়ামাত্মনস্তে ভিদ্যন্তে, কিন্তু সুষুপ্তস্যাত্মৈব কামাঃ, ইত্যাত্মকামং তদ্রূপমিত্যর্থঃ। তস্যাত্মৈবেত্যত্র হেতুমাহ—অন্যত্বেতি। যদ্যপি সুষুপ্তেঽবিদ্যা বিদ্যতে, তথাপি ন সাভিব্যক্তাস্তীত্যনর্থপরিহারোপপত্তিরিত্যর্থঃ। কামানামাত্মাশ্রয়ত্বপক্ষং প্রতিক্ষেপ্তুং তৃতীয়ং বিশেষণম্। শোকমধ্যং শোকস্যান্তরং প্রত্যগ্‌ভূতমিতি যাবৎ। তর্হি শোকবত্ত্বং প্রাপ্তং, নেত্যাহ—সর্ব্বথেতি। পক্ষদ্বয়েঽপি শোকশূন্যমাত্মরূপম্। ন হি শোকো যেনাত্মবাংস্তস্য শোকবত্ত্বং, শোকস্যাত্মাধীনসত্তাস্ফূর্ত্তেরাত্মাতিরেকেণাভাবাদিত্যর্থঃ ॥২৭৩॥২১॥

**ভাষ্যানুবাদ।**—ইতঃ পূর্ব্বে তত্ত্ববিদ্যার ফলস্বরূপ—সর্ব্বপ্রকার ক্রিয়া, কারক ও ফলসম্বন্ধশূন্য এই যে, সর্ব্বাত্মভাব মোক্ষের কথা বলা হইয়াছে, এখন এমনভাবে তাহার প্রত্যক্ষ নির্দ্দেশ করিতেছেন, যেখানে অবিদ্যা, কাম ও কর্ম্মের কোনই সম্পর্ক নাই। 'তৎ এতৎ' অর্থ—প্রস্তুত (পূর্ব্বোক্ত)—'যেখানে সুপ্ত হইয়া কোন প্রকার কামনা করে না, কোন প্রকার স্বপ্ন দর্শন করে না' ইত্যাদি। যে সর্ব্বাত্মভাব রূপটি "সোঽস্য পরমো লোকঃ" বলিয়া পূর্ব্বে উক্ত হইয়াছে, তাহাই ইহার রূপ। শ্রুতিতে যদিও 'অতিচ্ছন্দাঃ' শব্দ আছে সত্য, তথাপি এখানে যখন উহা রূপের বিশেষণ, তখন উহাকে 'অতিচ্ছন্দং' [ক্লীবলিঙ্গ] বুঝিতে হইবে। ছন্দ অর্থ কামনা, যে রূপ হইতে ছন্দ চলিয়া গিয়াছে,

অর্থাৎ যাহাতে কোন প্রকার কামনা নাই, তাহা অতিচ্ছন্দ রূপ। গায়ত্রীপ্রভৃতি ছন্দোবোধক আরো একটি সকারান্ত 'ছন্দস্' শব্দ আছে; কামনাবাচক এই অকারান্ত 'ছন্দ' শব্দটি নিশ্চয়ই তাহা হইতে স্বতন্ত্র; তথাপি যে, 'অতিচ্ছন্দা' পাঠ করা হইয়াছে, ইহা বেদের ধর্ম্ম, অর্থাৎ লৌকিক শব্দ হইতে কিঞ্চিৎ ব্যতিক্রম করাই যেন বেদের স্বভাব। লোকব্যবহারেও কামনা অর্থে 'ছন্দ' শব্দের প্রয়োগ রহিয়াছে; যেমন—'স্বচ্ছন্দ, পরচ্ছন্দ' ইত্যাদি। অতএব কামনারহিত অর্থে—'অতিচ্ছন্দা' শব্দকে 'অতিচ্ছন্দং' রূপে অবশ্যই পরিবর্ত্তিত করিতে হইবে। ১

সেইরূপ, ঐরূপটি অপহতপাপ্মও বটে; পাপ্ম-শব্দে ধর্ম্মাধর্ম্ম বুঝায়; যেহেতু অন্যত্রও, 'পাপের সহিত সংসৃষ্ট হয়, সর্ব্বপাপ্ম পরিত্যাগ করে' এইরূপ উক্তি রহিয়াছে; সেই হেতু এখানেও 'অপহতপাপ্ম' শব্দে ধর্ম্মাধর্ম্মবিবর্জ্জিত অর্থ ই বুঝিতে হইবে। অপিচ, ঐ রূপটি অভয়; অবিদ্যা হইতে ভয়ের উৎপত্তি হয়; এই জন্য অন্যত্র উক্ত আছে যে, 'অবিদ্যাবশতঃ মনে ভয় হইয়া থাকে'; অতএব বুঝিতে হইবে যে, অবিদ্যাজনিত ভয়ের নিষেধ দ্বারা, তৎকারণীভূত অবিদ্যারই নিষেধ করা হইয়াছে; সুতরাং 'অভয় রূপ' অর্থ—অবিদ্যাবিবর্জ্জিত রূপ। বিদ্যার ফলস্বরূপ এই যে সর্ব্বাত্মভাব, ইহাই অতিচ্ছন্দ অপহতপাপ্ম ও অভয় রূপ; যেহেতু এই রূপটি সর্ব্ববিধ সংসার-ধর্ম্মবর্জ্জিত, সেই হেতুই অভয়। ইতঃ পূর্ব্বে অব্যবহিত পূর্ব্ববর্ত্তী ব্রাহ্মণের শেষে 'হে জনক, তুমি অভয় প্রাপ্ত হইয়াছ' এই আগম-বাক্যানুসারে পূর্ব্বেই এই অভয় রূপটি প্রদর্শিত হইয়াছে; এখানে আবার সেই আগমোক্ত অর্থ ই দৃঢ়তা-সম্পাদনের জন্য তর্কসহযোগে বর্ণিত হইল। ২

কথিত আত্মা নিজেই স্বভাবসিদ্ধ চৈতন্যজ্যোতিঃসম্পন্ন; স্বীয় চৈতন্যজ্যোতির প্রভাবে অপর সমস্ত বস্তু প্রকাশিত করিয়া থাকে। পূর্ব্বেও বলা হইয়াছে, 'সেই আত্মা সেখানে যাহা কিছু দর্শন করে, রমণ করে, সঞ্চরণ করে, কিংবা অনুভব করে' ইত্যাদি; আর নিত্য চৈতন্য-জ্যোতিই যে, আত্মার প্রকৃত রূপ, ইহা তর্কের সাহায্যেও পূর্ব্বেই ব্যবস্থাপিত হইয়াছে। সেই আত্মা যদি এই সুষুপ্তি অবস্থায়ও অবিনষ্টরূপেই বর্ত্তমান থাকে, তাহা হইলে এই সুষুপ্ত আত্মা জাগ্রৎ ও স্বপ্নাবস্থার ন্যায়, এসময়েও আপনাকে এবং বাহ্য ভূতবর্গকে জানিতে পারে না কেন? হাঁ, অজ্ঞানের কারণ বলিতেছি; শ্রবণ কর; এখানে একত্বই উক্ত অজ্ঞানের প্রধান হেতু; ইহা যে, কিরূপে সম্ভবপর হয়, তাহাও বলিতেছি। দৃষ্টান্ত দ্বারা বুঝাইলে, বিবক্ষিত (বলিবার অভিপ্রেত) বিষয়টি প্রত্যক্ষবৎ প্রতিভাত

হয়; [এই জন্য দৃষ্টান্ত দ্বারা বলিতেছেন—] কথিত বিষয়ে দৃষ্টান্ত এই যে, জগতে কামাতুর পুরুষ যেমন মনোরমা কামুকী স্ত্রীর সহিত সম্যক্‌রূপে আলিঙ্গিত হইয়া বহির্জগতের কোনও পদার্থ জানে না—তাহা হইতে অতিরিক্ত কোন বস্তু আছে বলিয়া উপলব্ধি করিতে পারে না, এবং আপনার আভ্যন্তরীণ কোন বিষয়ও—'আমি সুখী বা দুঃখী' ইত্যাকারে জানে না; অথচ তাদৃশ স্ত্রীকর্ত্তৃক অনালিঙ্গিত সময়ে পরস্পর বিভাগাবস্থায় বাহ্য ও আভ্যন্তরীণ সমস্ত বিষয়ই জানিতে পারে, কিন্তু আলিঙ্গনের সময় উভয়ের একত্ব বা অবিভক্তভাব ঘটে বলিয়াই তখন জানিতে পারে না। ৩

তেমনই—অর্থাৎ উক্ত দৃষ্টান্তেরই মত, এই পুরুষ—দেহস্বামী জীব, ভূত-মাত্রা (পৃথিব্যাদি ভূতের পরিণাম) দেহেন্দ্রিয়াদির সহিত সম্বন্ধবশতঃ সৈন্ধবখণ্ডের ন্যায় সম্পূর্ণ পৃথক্ থাকিয়াও, জলে প্রতিফলিত চন্দ্রবিম্বের ন্যায় এই দেহমধ্যে প্রবিষ্ট হয়; সেই এই পুরুষ অর্থাৎ দেহস্বামী জীব, প্রাজ্ঞের সহিত অর্থাৎ নিজের স্বভাবসিদ্ধ পারমার্থিক রূপ জ্যোতির্ম্ময় পরমাত্মার সহিত সম্মিলিত—অব্যবধানে একীভূত হয়; সুতরাং তখন সর্ব্বাত্মভাবাপন্ন হইয়া, বাহ্য অপর কোনও বস্তু, কিংবা আন্তর অর্থাৎ আত্মাতে—আমি সুখী দুঃখী ইত্যাদি ভাব উপলব্ধি করে না। ৪

আত্মার চৈতন্যজ্যোতিঃ স্বভাবসিদ্ধ হইলে, সুষুপ্তি-সময়ে কি কারণে সে কিছুই জানিতে পারে না? তোমার এই প্রশ্নের উত্তরে পূর্ব্বেই আমরা বলিয়াছি যে, একত্বই তাহার (জ্ঞানাভাবের) কারণ,—যেমন সমালিঙ্গিত স্ত্রী-পুরুষের হইয়া থাকে, ইহাও তেমনই। ইহা দ্বারা নানাত্মক ভেদবুদ্ধিই যে, বিশেষ বিজ্ঞানের (পরস্পরের মধ্যে পার্থক্যবুদ্ধির) একমাত্র নিদান, একথাও ভঙ্গীক্রমে বলাই হইয়াছে। অবিদ্যাই যে, সেই নানাত্বের—আত্মাতে ভেদবুদ্ধি উপস্থিতির একমাত্র হেতু, সে কথাও পূর্ব্বেই উক্ত হইয়াছে। তন্মধ্যে আত্মা যখন অবিদ্যা হইতে সম্পূর্ণ বিবিক্ত বা নির্ম্মুক্ত হয়, তখনই সর্ব্ব বস্তুর সহিত তাহার একত্ব সম্পন্ন হয়; তাহারই ফলে তৎকালে জ্ঞান-জ্ঞেয়াদি বিভাগ বিলুপ্ত হইয়া যায়; সুতরাং তদবস্থায় বিশেষ বিজ্ঞানের উদ্ভব কোথা হইতে হইবে? এবং স্বভাবসিদ্ধ স্বরূপগত আত্মচৈতন্যে কামেরই বা সম্ভাবনা কোথায়। ৫

যেহেতু এইপ্রকার সর্ব্বৈকত্বই ইহার প্রকৃত রূপ, সেই হেতু স্বয়ংজ্যোতিঃ-স্বভাব এই আত্মার উক্ত রূপটি আপ্তকাম,—যেহেতু ইহা সর্ব্বাত্মক, সেই হেতুই সমস্ত কাম্য বিষয় এই রূপের মধ্যেই নিহিত আছে; সুতরাং ইহা আপ্তকাম।

যাহার নিকট কাম্য বিষয় পৃথক্‌ভাবে অবস্থিত থাকে, সে-ই অনাপ্তকাম হইয়া থাকে; যেমন জাগ্রৎকালীন দেবদত্তাদির স্বরূপ, অর্থাৎ দেবদত্তাদিনামক ব্যক্তি অনাপ্তকাম; কিন্তু এই সুষুপ্ত আত্মার রূপটি অন্য কোনও পদার্থ হইতে বিভক্ত নহে; কাজেই তাহা তখন আপ্তকাম (১)। ৬

[ এখানে জিজ্ঞাস্য এই যে, ] অপর পদার্থ হইতে বিভক্ত বা পৃথক্ না হওয়া কি আত্মার স্বতঃসিদ্ধ? অথবা আত্মার সর্ব্বাত্মকভাবজনিত? তদুত্তরে বলিতেছেন—এই আত্মার অতিরিক্ত কোন পদার্থ ই নাই। কেন নাই? যেহেতু এই আত্মা 'আত্মকাম' অর্থাৎ আত্মাই যাহার কাম বা কাম্য, তাদৃশ আত্মকামত্বই তাহার স্বরূপ। অন্যত্র জাগ্রৎ ও স্বপ্নাবস্থায় দেখিতে পাওয়া যায়, কামনার বিষয়ীভূত বিষয়গুলি যেন অন্য বা পৃথক্ পদার্থ রূপে বিভক্ত থাকে; কিন্তু এখানে ভেদসমুৎপাদনের কারণীভূত অবিদ্যা বিদ্যমান না থাকায় এই রূপটি আত্মকাম হয়; এই কারণেই ইহা অকাম; কেন না, সে সময়ে কামনার যোগ্য কোন বিষয়ই থাকে না। তাহার পর, ঐ রূপটি শোকান্তর শোকের ছিদ্র—অবকাশ অর্থাৎ দুঃখশূন্য; অথবা 'শোকান্তর' অর্থ শোকের মধ্য, অর্থাৎ উহার অগ্রে ও পশ্চাতে শোকসম্বন্ধ আছে, কেবল মধ্যবর্ত্তী এই স্থানেই শোক-সম্বন্ধ নাই; সুতরাং উভয় মতেই উক্ত রূপটি যে অশোক--শোকবর্জ্জিত, তাহা সিদ্ধ হইতেছে ॥ ২৭৩ ॥ ২১ ॥

অত্র পিতাঽপিতা ভবতি মাতাঽমাতা, লোকা অলোকাঃ, দেবা অদেবাঃ, বেদা অবেদাঃ। অত্র স্তেনোঽস্তেনো ভবতি, ভ্রূণহাঽভ্রূণহা, চাণ্ডালোঽচাণ্ডালঃ, পৌল্কসোঽপৌল্কসঃ, শ্রমণোঽশ্রমণস্তাপসোঽতাপসোঽনন্বাগতং পুণ্যেনানন্বাগতং পাপেন, তীর্ণো হি তদা সর্ব্বাঞ্ছোকান্ হৃদয়স্য ভবতি ॥২৭৪॥২২॥

**সরলার্থঃ ।**—অত্র ( অস্মিন্ সম্প্রসাদে ) পিতা ( জনকঃ ) অপিতা ( পিতৃত্বসম্বন্ধশূন্যঃ ) ভবতি; তথা মাতা অমাতা ( মাতৃত্বসম্বন্ধরহিতা ভবতি ); [ এবং

(১) তাৎপর্য্য—কামনামাত্রই ভেদসাপেক্ষ; ভেদবুদ্ধিই কামনা জন্মায়; ভেদজ্ঞান যাহার যত প্রবল, তাহার কামনাও তত অধিক। কামী পুরুষ অপর বস্তুরই কামনা করিয়া থাকে; যাহার সেই ভেদবুদ্ধি তিরোহিত হইয়া একত্বে পর্য্যবসিত হইয়াছে, তাহার আর কাম্য কিছু থাকে না; আপনাকে কেহ কখনও কামনা করে না; তাই শ্রুতি বলিতেছেন—সুষুপ্তি সময়ে জীব যখন সর্ব্বাত্মক পরমাত্মার সহিত সম্মিলিত হইয়া যায়, দ্বৈতবিজ্ঞান অন্তর্হিত হইয়া যায়, তখন তাহার আর কিছুই কাম্য বিষয় থাকে না।

সর্ব্বত্র ]। লোকাঃ (কর্ম্মলভ্যাঃ স্বর্গাদয়ঃ) অলোকাঃ, দেবাঃ ( কর্ম্মারাধ্যাঃ ইন্দ্রাদয়ঃ ) অদেবাঃ, বেদাঃ (কর্ম্মবিধায়কাঃ ঋগাদয়ঃ) অবেদাঃ [ ভবন্তি ]। অত্র ( সুষুপ্তৌ ) স্তেনঃ ( চৌর্য্যকর্ম্মা ব্রাহ্মণসুবর্ণহর্ত্তা বা ) অস্তেনঃ ভবতি ; তথা ভ্রূণহা ( গর্ভোপঘাতকঃ) অভ্রূণহা, চাণ্ডালঃ ( ক্রূরকর্ম্মা ) অচাণ্ডালঃ, পৌল্কসঃ ( শূদ্রেণ ক্ষত্রিয়ায়ামুৎপাদিতঃ জাতিবিশেষঃ ) অপৌল্কসঃ ; শ্রমণঃ ( পরিব্রাজকঃ ) অশ্রমণঃ ; তাপসঃ ( বানপ্রস্থঃ ) অতাপসঃ [ ভবতি ] ; [ কিং বহুনা, ) পুণ্যেন অনন্বাগতং ( অসম্বদ্ধং ), পাপেন চ অনন্বাগতং [ তৎরূপম্ ]। তদা হি ( নিশ্চয়ে ) হৃদয়স্য সর্ব্বান্ শোকান্ ( দুঃখানি ) তীর্ণঃ ( উত্তীর্ণঃ ) ভবতি ॥২৭৪॥২২॥

**মূলানুবাদ ।**—এই সুষুপ্তি সময়ে পিতা অপিতা হন, অর্থাৎ পিতার পিতৃত্ব থাকে না ; মাতার মাতৃত্ব থাকে না ; স্বর্গাদি লোকেরও লোকত্ব ( কাম্যত্ব ) থাকে না, কর্ম্মারাধ্য দেবতার দেবত্ব থাকে না, এবং তদ্বোধক বেদেরও বেদত্ব ( বিধায়কত্ব ) থাকে না। এখানে স্তেন ( চৌর্য্যকারী কিংবা ব্রাহ্মণের সুবর্ণচোর ) অস্তেন হয়, ভ্রূণহত্যাকারী অভ্রূণহা, চাণ্ডাল অচাণ্ডাল, পৌল্কস ( নীচজাতিবিশেষ ) অপৌল্কস, শ্রমণ ( পরিব্রাজক ) অশ্রমণ এবং তাপস ( বানপ্রস্থ ) অতাপস হয়। তখন পুণ্য দ্বারা অসম্বদ্ধ এবং পাপদ্বারাও অসংস্পৃষ্ট ; তখন নিশ্চয়ই হৃদয়ের সর্ববিধ শোক অতিক্রম করে অর্থাৎ দুঃখবিমুক্ত হয় ॥ ২৭৪ ॥ ২২॥

**শাঙ্করভাষ্যম্ ।**—প্রকৃতঃ স্বয়ংজ্যোতিরাত্মা অবিদ্যাকামকর্ম্মবিনির্ম্মুক্ত ইত্যুক্তম্। অসঙ্গত্বাদাত্মন আগন্তুকত্বাচ্চ তেষাং, তত্রৈবমাশঙ্কা জায়তে ; চৈতন্যস্বভাবত্বে সত্যপি একীভাবান্ন জানাতি—স্ত্রীপুংসয়োরিব সম্পরিষ্বক্তয়োরিত্যুক্তম্। তত্র প্রাসঙ্গিকমেতদুক্তম্, কামকর্ম্মাদিবৎ স্বয়ংজ্যোতিষ্ট্বমপি অস্যাত্মনো ন স্বভাবঃ, যস্মাৎ সম্প্রসাদে নোপলভ্যতে, ইত্যাশঙ্কায়াং প্রাপ্তায়াং তন্নিরাকরণায় স্ত্রী-পুংসয়োর্দৃষ্টান্তোপাদানেন বিদ্যমানস্যৈব স্বয়ংজ্যোতিষ্ট্বস্য সুষুপ্তেঽগ্রহণমেকীভাবাদ্ধেতোঃ, ন তু কামকর্ম্মাদিবদাগন্তুকম্, ইত্যেতৎ প্রাসঙ্গিকমভিধায়, যৎ প্রকৃতং তদেবানুপ্রবর্ত্তয়তি। অত্র চৈতৎ প্রকৃতম্—অবিদ্যাকামকর্ম্মবিনির্ম্মুক্তমেতদ্রূপম, যৎ সুষুপ্ত আত্মনো গৃহ্যতে প্রত্যক্ষত ইতি। তদেতদ্ যথাভূতমেবাভিহিতং সর্ব্বসম্বন্ধাতীতমেতদ্রূপমিতি। ১

টীকা। অত্র পিতেত্যাদিবাক্যমবতারয়িতুং বৃত্তমনুদ্রবতি—প্রকৃত ইতি। অবিদ্যাদিনির্ম্মোকে হেতুদ্বয়মাহ—অসঙ্গত্বাদিতি। যদ্যপি নাগন্তুকত্বমবিদ্যায়া যুক্তং, তথাপ্যভিব্যক্তা

সানর্থহেতুরাগন্তুকীতি দ্রষ্টব্যম্। স্ত্রীবাক্যনিরস্তাং শঙ্কামনুবদতি—তত্রেতি। কামাদিবিমোক্ষে দর্শিতে সতীতি যাবৎ। স্বভাবস্তাপায়ো ন সম্ভবতীত্যভিপ্রেত্য হেতুমাহ—যস্মাদিতি। শঙ্কোত্তরত্বেন স্ত্রীবাক্যমবতার্য্য তৎতাৎপর্য্যং পূর্ব্বোক্তমনুকীর্ত্তয়তি—স্বয়মিতি। বৃত্তমনুদ্যোত্তর-গ্রন্থমুত্থাপয়তি—ইত্যেতদিতি। স্বয়ংজ্যোতিষ্ট্বস্য স্বাভাবিকত্বমেতচ্ছব্দার্থঃ। প্রাসঙ্গিকং কামাদেরাগন্তুকত্বোক্তিপ্রসঙ্গাদাগতমিতি যাবৎ। প্রকৃতমেব দর্শয়তি—অত্র চেতি। অতিচ্ছন্দাদি-বাক্যং সপ্তম্যর্থঃ। প্রত্যক্ষতঃ স্বরূপচৈতন্যবশাৎ যথোক্তাত্মরূপস্য সুষুপ্তে গৃহ্যমাণত্বমুত্থিতস্য পরামর্শাদবধেয়ম্। কামাদিসম্বন্ধবদাত্মনস্তদ্রহিতমপি রূপং কল্পিতমেবেত্যাশঙ্ক্যাহ—তদেত-দিতি। প্রকৃতমর্থমুক্ত্বোত্তরবাক্যস্থসপ্তম্যর্থমাহ—এতস্মিন্নিতি। জনকোঽপ্যত্রাপিতা ভবতীতি সম্বন্ধঃ। পিতাঽপ্যত্রাপিতা ভবতীত্যুপপাদয়তি—তস্য চেত্যাদিনা। যথাস্মিন্ কালে পিতা পুত্রস্যাপিতা ভবতি, তদ্বদিত্যাহ—তথেতি। নাস্যার্থস্য প্রতিপাদকঃ শব্দোঽস্তীত্যাশঙ্ক্যাহ—সামর্থ্যাদিতি। তদেব সামর্থ্যং দর্শয়তি—উক্তয়োরিতি। সুষুপ্তে কর্ম্মাতিক্রমে প্রমাণমাহ—অপহতেতি। পুনর্লোকদেবশব্দাবনুবাদার্থৌ। ১

যস্মাদত্রৈতস্মিন্ সুষুপ্তস্থানে অতিচ্ছন্দাপহতপাপ্মাভয়মেতদ্রূপম্, তস্মাদত্র পিতা জনকঃ, তস্য চ জনয়িতৃত্বাৎ যৎ পিতৃত্বং পুত্রং প্রতি, তৎ কর্ম্মনিমিত্তম্ ; তেন চ কর্ম্মণা অয়মসম্বন্ধোঽস্মিন্ কালে ; তস্মাৎ পিতা পুত্রসম্বন্ধনিমিত্তাৎ কর্ম্মণো বিনি-র্ম্মুক্তত্বাৎ পিতাপি অপিতা ভবতি। তথা পুত্রোঽপি পিতুরপুত্রো ভবতীতি সামর্থ্যা-দগম্যতে ; উভয়োর্হি সম্বন্ধনিমিত্তং কর্ম্ম, তদয়মতিক্রান্তো বর্ত্ততে ; অপহত-পাপ্মেতি হ্যুক্তম্। তথা মাতা অমাতা, লোকাঃ কর্ম্মণা জেতব্যাঃ জিতাশ্চ ; তৎকর্ম্ম-সম্বন্ধাভাবাৎ লোকা অলোকাঃ। তথা দেবাঃ কর্ম্মাঙ্গভূতাঃ, তৎকর্ম্ম-সম্বন্ধাত্যয়াৎ দেবা অদেবাঃ ; তথা বেদাঃ সাধ্যসাধনসম্বন্ধাভিধায়কাঃ ব্রাহ্মণলক্ষণা মন্ত্রলক্ষণাশ্চ অভিধায়কত্বেন কর্ম্মাঙ্গভূতাঃ অধীতা অধ্যেতব্যাশ্চ কর্ম্মনিমিত্তমেব সম্বধ্যন্তে পুরুষেণ। তৎকর্ম্মাতিক্রমণাদেতস্মিন্ কালে বেদা অপ্যবেদাঃ সম্পদ্যন্তে।২

বাক্যান্তরমাদায় ব্যাচষ্টে—তথেত্যাদিনা। সাধ্যসাধনসম্বন্ধাভিধায়কা ব্রাহ্মণলক্ষণা ইতি শেষঃ। অভিধায়কত্বেন প্রমাণত্বেন প্রমেয়ত্বেন চেত্যর্থঃ।২

ন কেবলং শুভকর্ম্মসম্বন্ধাতীতঃ, কিং তর্হি ? অশুভৈরপ্যত্যন্তঘোরৈঃ কর্ম্মভি-রসম্বদ্ধ এবায়ং বর্ত্ততে ইত্যেতমর্থমাহ,—অত্র স্তেনঃ ব্রাহ্মণসুবর্ণহর্ত্তা, ভ্রূণঘ্না সহ-পাঠাদবগম্যতে ; স তেন ঘোরেণ কর্ম্মণা এতস্মিন্ কালে বিনির্ম্মুক্তো ভবতি, যেনায়ং কর্ম্মণা মহাপাতকী স্তেন উচ্যতে। তথা ভ্রূণহা অভ্রূণহা, তথা চাণ্ডালঃ ; ন কেবলং প্রত্যুৎপন্নেনৈব কর্ম্মণা বিনির্ম্মুক্তঃ, কিং তর্হি ? সহজেনাপি অত্যন্ত-নিকৃষ্টজাতিপ্রাপকেণাপি বিনির্ম্মুক্ত এবায়ম্। চাণ্ডালো নাম শূদ্রেণ ব্রাহ্মণ্যা-মুৎপন্নঃ, চণ্ডাল এব চাণ্ডালঃ ; স জাতিনিমিত্তেন কর্ম্মণাসম্বদ্ধত্বাদ্ অচাণ্ডালো

ভবতি। পৌল্কসঃ, পুল্কস এব পৌল্কসঃ—শূদ্রেণৈব ক্ষত্রিয়ায়ামুৎপন্নঃ, তথা সোঽপ্যপুল্কসো ভবতি। তথা আশ্রমলক্ষণৈশ্চ কর্ম্মভিরসম্বদ্ধো ভবতীত্যুচ্যতে—শ্রমণঃ পরিব্রাট্ যৎকর্ম্মনিমিত্তো ভবতি, স তেন বিনির্মুক্তত্বাদশ্রমণঃ। তথা তাপসো বানপ্রস্থঃ অতাপসঃ। সর্ব্বেষাং বর্ণাশ্রমাদীনামুপলক্ষণার্থমুভয়োর্গ্রহণম্। ৩

অত্র স্তেনোঽস্তেনো ভবতীত্যাদেস্তাৎপর্য্যমাহ—ন কেবলমিতি। স্তেনশব্দোঽত্র চৌরমাত্রে ভাতি, কথং বিশেষণমিতিশঙ্ক্যাহ—ভ্রূণঘ্নেতি। ভ্রূণহা চ বরিষ্ঠব্রহ্মহন্তোচ্যতে। তদেব ঘোরং কর্ম্ম বিশিনষ্টি—যেনেতি। মহৎ পাতকমস্তেতি ব্যুৎপত্ত্যা মহাপাতকী স্তেনঃ। স্তেনাদিবাক্যেন চাণ্ডালাদিবাক্যস্য গতার্থত্বমাশঙ্ক্যাহ—নেত্যাদিনা। প্রত্যুৎপন্নমাগন্তুকম্।

"ব্রাহ্মণ্যাং ক্ষত্রিয়াৎ সূতো বৈশ্যাদ্বৈদেহকস্তথা।
শূদ্রাজ্জাতস্তু চাণ্ডালঃ সর্ব্বধর্ম্মবহিষ্কৃতঃ।"

ইতি স্মৃতিমাশ্রিত্যাহ—চাণ্ডালো নামেতি।

"জাতো নিষাদাচ্ছূদ্রায়াং জাত্যা ভবতি পুল্কসঃ।"

ইতি স্মৃতেঃ শূদ্রায়াং ব্রাহ্মণাজ্জাতো নিষাদঃ, স চ জাত্যা শূদ্রঃ, তস্মাৎ ক্ষত্রিয়ায়াং জাতঃ পুল্কসো ভবতীতি ব্যাখ্যানমুপেত্যাহ—শূদ্রেণৈবেতি। শ্রমণাদিবাক্যস্য তাৎপর্য্যমাহ—তথেতি। তথা চাণ্ডালবদিতি যাবৎ। পরিব্রাট্-তাপসয়োরেব গ্রহণাৎ তৎকর্ম্মাযোগেঽপি সৌষুপ্তস্য বর্ণাশ্রমান্তরকর্ম্মযোগং শঙ্কিত্বাহ—সর্ব্বেষামিতি। আদিশব্দেন বয়োবস্থাদি গৃহ্যতে। ৩

কিং বহুনা, অনন্বাগতং—ন অন্বাগতমনন্বাগতমসম্বদ্ধমিত্যেতৎ। পুণ্যেন শাস্ত্রবিহিতেন কর্ম্মণা; তথা পাপেন বিহিতাকরণ-প্রতিষিদ্ধক্রিয়ালক্ষণেন; রূপপরত্বান্নপুংসকলিঙ্গম্; অভয়ং রূপমিতি হ্যনুবর্ত্ততে। কিং পুনরসম্বদ্ধত্বে কারণমিতি তদ্ধেতুরুচ্যতে—তীর্ণঃ অতিক্রান্তঃ, হি যস্মাদেবংরূপঃ, তদা তস্মিন্ কালে সর্ব্বান্ শোকান্, শোকাঃ কামা ইষ্টবিষয়প্রার্থনাঃ; তে হি তদ্বিষয়বিয়োগে শোকত্বমাপদ্যন্তে; ইষ্টং হি বিষয়মপ্রাপ্তং বিযুক্তং চোদ্দিশ্য চিন্তয়ানস্তদ্গুণান্ সন্তপ্যতে পুরুষঃ; অতঃ শোকো রতিঃ কাম ইতি পর্য্যায়াঃ। যস্মাৎ সর্ব্বকামাতীতো হ্যত্রায়ং "ন কঞ্চন কামং কাময়তে" "অতিচ্ছন্দা" ইতি হ্যুক্তম্; তৎপ্রক্রিয়াপতিতো হ্যয়ং শোকশব্দঃ কামবচন এব ভবিতুমর্হতি। কামশ্চ কর্ম্মহেতুঃ; বক্ষ্যতি হি—"স যথাকামো ভবতি তৎক্রতুর্ভবতি; যৎক্রতুর্ভবতি, তৎ কর্ম্ম কুরুতে" ইতি; অতঃ সর্ব্বকামাতিতীর্ণত্বাদ্ যুক্তমুক্তম্ 'অনন্বাগতং পুণ্যেন' ইত্যাদি। ৪

সৌষুপ্তে পুরুষে প্রকৃতে কথমনন্বাগতমিতি নপুংসকপ্রয়োগঃ, তত্রাহ—রূপপরত্বাদিতি। তৎপরত্বে হেতুমনুষঙ্গং দর্শয়তি—অভয়মিতি। হেতুবাক্যমাকাঙ্ক্ষাপূর্ব্বকমুত্থাপ্য ব্যাচষ্টে—কিং পুনরিত্যাদিনা। যস্মাদতিচ্ছন্দাদিবাক্যোক্তস্বভাবোঽয়মাত্মা সুষুপ্তিকালে হৃদয়নিষ্ঠান্ সর্ব্বান্ শোকানতিক্রামতি, তস্মাদেতদাত্মরূপং পুণ্যাপাপাভ্যামনন্বাগতং মুক্তমিত্যর্থঃ। শোকশব্দস্য কামবিষয়ত্বং সাধয়তি—ইষ্টেতি। কথং তস্যাঃ শোকত্বাপত্তিরিত্যাশঙ্ক্যাহ—ইষ্টং হীতি।

তেষাং পর্য্যায়ত্বেঽপি প্রকৃতে কিমায়াতং, তদাহ—যস্মাদিতি। অত্রেতি সুষুপ্তিরুচ্যতে। অতঃ সর্ব্বকামাতিতীর্ণত্বাদিত্যুত্তরত্র সম্বন্ধঃ। ন কেবলং শোকশব্দস্য কামবিষয়ত্বমুপপন্নমেব, কিন্তু সন্নিধেরেপি সিদ্ধমিত্যাহ—ন কঞ্চনেতি। শোকশব্দস্য কামবিষয়ত্বেঽপি তদত্যয়মাত্রাৎ কথং কর্ম্মাত্যয়ঃ স্যাদিত্যাশঙ্ক্যাহ—কামশ্চেতি। তত্র বাক্যশেষং প্রমাণয়তি—বক্ষ্যতি হীতি। কামস্য কর্ম্মহেতুত্বে সিদ্ধে ফলিতমাহ—অত ইতি। ৪

হৃদয়স্য—হৃদয়মিতি পুণ্ডরীকাকারো মাংসপিণ্ডঃ, তৎস্থমন্তঃকরণং বুদ্ধিঃ হৃদয়মিত্যুচ্যতে, তাৎস্থ্যাৎ, মঞ্চক্রোশনবৎ। হৃদয়স্য বুদ্ধের্যে শোকাঃ; বুদ্ধিসংশ্রয়া হি তে, "কামঃ সঙ্কল্পো বিচিকিৎসেত্যাদি সর্ব্বং মন এব" ইত্যুক্তত্বাৎ। বক্ষ্যতি চ—"কামা যেঽস্য হৃদি শ্রিতাঃ" ইতি; আত্মসংশ্রয়ভ্রান্ত্যপনোদায় হীদং বচনম্—"হৃদি শ্রিতাঃ", "হৃদয়স্য শোকাঃ" ইতি চ। হৃদয়-করণ-সম্বন্ধাতীতশ্চায়মস্মিন্ কালে অতিক্রামতি মৃত্যো রূপাণীতি হ্যুক্তম্। হৃদয়করণ-সম্বন্ধাতীতত্বাৎ তৎসংশ্রয়-কামসম্বন্ধাতীতো ভবতীতি যুক্ততরং বচনম্। ৫

হৃদয়স্য শোকানতিক্রামতীত্যত্র হৃদয়শব্দার্থমাহ—হৃদয়মিতীতি। মাংসপিণ্ডবিশেষবিষয়ং হৃদয়পদং কথং বুদ্ধিমাহেত্যাশঙ্ক্যাহ—তাৎস্থ্যাদিতি। যথা মঞ্চাঃ ক্রোশন্তীতি মঞ্চক্রোশনমুচ্যমানং মঞ্চস্থান্ পুরুষানুপচারাদাহ, তথা হৃদয়স্থত্বাদ্ বুদ্ধেরুপচারাদ্ বুদ্ধিং হৃদয়শব্দো দর্শয়তীত্যর্থঃ। হৃদয়শব্দার্থমুক্ত্বা তস্য সম্বন্ধং দর্শয়তি—হৃদয়স্যেতি। তানতিক্রান্তো ভবতীতি শেষঃ। আত্মাশ্রয়াস্তে ন •বুদ্ধিমাশ্রয়ন্তীত্যাশঙ্ক্যাহ—বুদ্ধীতি। কথং তর্হি কেচিদাত্মাশ্রয়ত্বং তেষাং বদন্তীত্যাশঙ্ক্য ভ্রান্তিবশাদিত্যাহ—আত্মেতি। ভবতু কামানাং হৃদয়াশ্রিতত্বং, তথাপি তৎসম্বন্ধদ্বারা তদাশ্রয়ত্বসম্ভবাৎ কথমাত্মা সুষুপ্তে কামানতিবর্ত্ততে, তত্রাহ—হৃদয়েতি। তৎসম্বন্ধাতীতত্বে শ্রুতিসিদ্ধে ফলিতমাহ—হৃদয়করণেতি। ৫

যে তু বাদিনঃ—হৃদি শ্রিতাঃ কামা বাসনাশ্চ হৃদয়সম্বন্ধিনমাত্মানমুপস্থত্য উপশ্লিষ্যন্তি, হৃদয়বিয়োগেঽপি চ আত্মন্যবতিষ্ঠন্তে, পুটতৈলস্থ ইব পুষ্পাদিগন্ধ ইত্যাচক্ষতে; তেষাং "কামঃ সঙ্কল্পঃ", "হৃদয়ে হ্যেব রূপাণি", "হৃদয়স্য শোকাঃ" ইত্যাদীনাং বচনানামানর্থক্যমেব। হৃদয়করণোৎপাদ্যত্বাদিতি চেৎ; ন, হৃদি শ্রিতাঃ ইতি বিশেষণাৎ; ন হি হৃদয়স্য করণমাত্রত্বে 'হৃদি শ্রিতাঃ' ইতি বচনং সমঞ্জসম্, "হৃদয়ে হ্যেব রূপাণি প্রতিষ্ঠিতানি" ইতি চ। আত্মবিশুদ্ধেশ্চ বিবক্ষিতত্বাৎ হৃচ্ছ্রয়ণবচনং যথার্থমেব যুক্তম্; 'ধ্যায়তীব লেলায়তীব' ইতি চ শ্রুতেরন্যার্থাসম্ভবাৎ। ৬

ভর্তৃপ্রপঞ্চপ্রস্থানমুত্থাপয়তি—যে ত্বিতি। সত্যেব হৃদয়ে তন্নিষ্ঠানাং কামাদীনামাত্মন্যুপশ্লেষো ন তন্নিবৃত্তাবিত্যাশঙ্ক্যাহ—হৃদয়বিয়োগে হীতি। তন্মতে শ্রুতিবিরোধমাহ—তেষামিতি। হৃদয়েন করণেনোৎপাদ্যত্বাদাত্মবিকারাণামপি কামাদীনাং হৃদয়সম্বন্ধসম্ভবান্নানর্থক্যং শ্রুতীনামিতি শঙ্কতে—হৃদয়েতি। ন কামাদিসম্বন্ধমাত্রং হৃদয়স্য শ্রুত্যর্থঃ, কিন্ত্বাশ্রয়াশ্রয়িত্বং, তচ্চ করণত্বে ন

স্যাৎ। ন হি চক্ষুরাত্মাশ্রয়ং রূপাদিজ্ঞানং দৃষ্টমিতি পরিহরতি—ন হৃদীতি। চকারাদ্ বচনং ন সমঞ্জসমিতি সম্বধ্যতে। প্রদীপায়ত্তং ঘটজ্ঞানমিতি বদন্তঃ করণায়ত্তমাত্মাশ্রিতং কামাদীতি তস্য তদাশ্রয়ত্ববচনমৌপচারিকমিত্যাশঙ্ক্যাহ—আত্ম-বিশুদ্ধেশ্চেতি। ইতশ্চৈবং যথার্থমেবেত্যাহ—ধ্যায়তীবেতি। অন্যার্থাসম্ভবাদ্ বুদ্ধ্যাশ্রয়ণবচনস্যেতি শেষঃ। ৬

"কামা যেঽস্য হৃদি শ্রিতাঃ" ইতি বিশেষণাদাত্মাশ্রয়া অপি সন্তীতি চেৎ; ন, অনাশ্রিতাপেক্ষত্বাৎ; নাত্রাশ্রয়ান্তরমপেক্ষ্য 'যে হৃদি' ইতি বিশেষণম্, কিন্তর্হি? যে হৃদ্যনাশ্রিতাঃ কামাঃ, তানপেক্ষ্য বিশেষণম্। যে তু অপ্ররূঢ়া ভবিষ্যাঃ, ভূতাঃ প্রতিপক্ষতো নিবৃত্তাঃ, তে নৈব হৃদি শ্রিতাঃ; সম্ভাব্যন্তে চ তে; অতো যুক্তং তানপেক্ষ্য বিশেষণম্—যে প্ররূঢ়া বর্ত্তমানাদিবিষয়ে, তে সর্ব্বে প্রমুচ্যন্তে ইতি। ৭

দক্ষিণেনাক্ষ্ণা পশ্যতীত্যুক্তে বামেন ন পশ্যতীতিবৎ, প্রমুচ্যন্তে হৃদি শ্রিতা ইতি বিশেষণমাশ্রিত্যাশঙ্কতে—কামা য ইতি। প্রকারান্তরেণ বিশেষণস্যার্থবত্ত্বং দর্শয়তি—নেত্যাদিনা। অত্রেতি প্রকৃতশ্রুত্যুক্তিঃ। আশ্রয়ান্তরং বুদ্ধ্যতিরিক্তমাত্মাখ্যম্। বুদ্ধ্যনাশ্রিতাঃ কামা এব ন সন্তি, যদপেক্ষয়া হৃদয়াশ্রয়ত্ববিশেষণমিত্যাশঙ্ক্যাহ—যে ত্বিতি। প্রতিপক্ষতো বিষয়দোষদর্শনাদিতি যাবৎ। কামানাং বর্ত্তমানত্বনিয়মাভাবাদ্ ভূতভবিষ্যতামপি সম্ভবে ফলিতমাহ—অত ইতি। ৭

তথাপি বিশেষণানর্থক্যমিতি চেৎ; ন, তেষু যত্নাধিক্যাৎ, হেয়ার্থত্বাৎ; ইতরথা অশ্রুতমনিষ্টঞ্চ কল্পিতং স্যাৎ—আত্মাশ্রয়ত্বং কামানাম্। 'ন কঞ্চন কামং কাময়তে' ইতি প্রাপ্তপ্রতিষেধাদাত্মাশ্রয়ত্বং কামানাং শ্রুতমেবেতি চেৎ; ন, "সধীঃ স্বপ্নো ভূত্বা" ইতি পরনিমিত্তত্বাৎ কামাশ্রয়ত্বপ্রাপ্তেঃ; অসঙ্গবচনাচ্চ; ন হি কামাশ্রয়ত্বে অসঙ্গবচনমুপপদ্যতে; সঙ্গশ্চ কাম ইত্যবোচাম। "আত্মকামঃ" ইতি শ্রুতেরাত্মবিষয়োঽস্য কামো ভবতীতি চেৎ; ন, ব্যতিরিক্তকামাভাবার্থত্বাৎ তস্যাঃ। ৮

হৃদয়ানাশ্রিতভূত-ভবিষ্যৎকামসম্ভবেঽপি সর্ব্বকামনিবৃত্তেঃ বিবক্ষিতত্বাৎ বর্ত্তমানবিশেষণমনর্থকমিতি শঙ্কতে—তথাপীতি। অতীতানাগতকামাভাবঃ সম্ভবতি স্বতঃসিদ্ধঃ, ন তন্নিবৃত্তৌ যত্নোঽপেক্ষ্যতে, শুদ্ধাত্মদিদৃক্ষুণা তু মুমুক্ষুণা বর্ত্তমানকামনিরাসে যত্নাধিক্যমাধেয়মিতি জ্ঞাপয়িতুং বর্ত্তমানগ্রহণমিতি পরিহরতি—ন তেম্বিতি। যদি যথোক্তং ব্যাখ্যানমনাদৃত্যাত্মাশ্রয়ত্বমেব কামানামাশ্রীয়তে, তদা অশ্রুতং মোক্ষাসম্ভবেনানিষ্টং চ কল্পিতং স্যাদিত্যাহ—ইতরথেতি। অশ্রুতত্বমসিদ্ধমিতি শঙ্কতে—ন কঞ্চনেতি। অর্থাদাত্মাশ্রয়ত্বং শ্রুতমেব কামানামিত্যেতৎ দূষয়তি—নেত্যাদিনা। নিষেধো হি প্রাপ্তিমপেক্ষতে, ন বাস্তবং কামানাত্মধর্ম্মত্বং, প্রাপ্তিস্তু ভ্রান্ত্যাপি সম্ভবতি। তস্মাদাত্মনো বস্তুতো ন কামাদ্যাশ্রয়ত্বমিত্যর্থঃ। ইতশ্চাত্মনো ন কামাদ্যাশ্রয়ত্বমিত্যাহ—প্রসঙ্গেতি। নম্বসঙ্গবচনমাত্মনঃ সঙ্গাভাবং সাধয়ত্তস্য কামিত্বে ন বিরুধ্যতে, তত্রাহ—সঙ্গশ্চেতি। কামশ্চ সঙ্গতোঽসিদ্ধো হেতুরত্রেতি শেষঃ। বাক্যান্তরমাশ্রিত্যাত্মনি কামাশ্রয়ত্বং শঙ্কিত্বা দূষয়তি—আত্মেত্যাদিনা। ৮

বৈশেষিকাদিতন্ত্রন্যায়োপপন্নমাত্মনঃ কামাদ্যাশ্রয়ত্বমিতি চেৎ; ন, "হৃদি শ্রিতাঃ" ইত্যাদিবিশেষশ্রুতিবিরোধাদনপেক্ষ্যাস্তা বৈশেষিকাদি-তন্ত্রোপপত্তয়ঃ; শ্রুতিবিরোধে ন্যায়াভাসত্বোপগমাৎ। স্বয়ংজ্যোতিষ্ট্ববাধনাচ্চ; কামাদীনাঞ্চ স্বপ্নে কেবল-দৃশিমাত্রবিষয়ত্বাৎ স্বয়ংজ্যোতিষ্ট্বং সিদ্ধং স্থিতঞ্চ বাধ্যেত—আত্মসমবায়িত্বে দৃশ্যত্বানুপপত্তেঃ, চক্ষুর্গতবিশেষবৎ; দ্রষ্টুর্হি দৃশ্যমর্থান্তরভূতম্, ইতি দ্রষ্টুঃ স্বয়ং-জ্যোতিষ্ট্বং সিদ্ধম্, তদ্ বাধিতং স্যাৎ, যদি কামাদ্যাশ্রয়ত্বং পরিকল্প্যেত। ৯

ইচ্ছাদয়ঃ কচিদাশ্রিতা গুণত্বাদ্ রূপাদিবদিত্যনুমানাৎ পরিশেষাৎ কামাদ্যাশ্রয়ত্বমাত্মনঃ সেৎস্যতীতি শঙ্কতে—বৈশেষিকাদীতি। শ্রুত্যবষ্টম্ভেন নিরাচষ্টে—নেত্যাদিনা। স্বয়ংজ্যোতিষ্ট্ব-বাধনাচ্চ নাত্মাশ্রয়ত্বং কামাদীনামিতি শেষঃ। তদেব বিবৃণোতি—কামাদীনামিতি। স্থিতং চানুমানাদিতি শেষঃ। যদ্ যত্র সমবেতং, তৎ তেন ন দৃশ্যতে, যথা চক্ষুর্গতং কার্ষ্ণ্যং তেনৈব চক্ষুষা ন দৃশ্যতে, তথা কামাদীনামাত্মসমবায়িত্বে দৃশ্যত্বং ন স্যাৎ, দৃশ্যত্ববলেনৈব স্বয়ংজ্যোতিষ্ট্বং সাধিতং, তথা চ তদ্বাধে পূর্ব্বোক্তমনুমানমপি বাধ্যেতেত্যর্থঃ। কথং কামাদীনামাত্মদৃশ্যত্ব-মাশ্রিত্য স্বপ্নে স্বয়ংজ্যোতিষ্ট্বমুপদিষ্টত্বং, তত্রাহ—দ্রষ্টুরিতি। তথাপি তেষামাত্মাশ্রয়ত্বে কানুপপত্তিস্তত্রাহ—তদ্বাধিতমিতি। ৯

সর্ব্বশাস্ত্রার্থবিপ্রতিষেধাচ্চ—পরস্যৈকদেশকল্পনায়াং কামাদ্যাশ্রয়ত্বে চ সর্ব্ব-শাস্ত্রার্থজাতং কুপ্যেত। এতচ্চ বিস্তরেণ চতুর্থেঽবোচাম। মহতা হি প্রযত্নেন কামাশ্রয়ত্বকল্পনাঃ প্রতিষেদ্ধব্যাঃ, আত্মনঃ পরেণৈকত্ব-শাস্ত্রার্থসিদ্ধয়ে; তৎকল্প-নায়াং পুনঃ ক্রিয়মাণায়াং শাস্ত্রার্থ এব বাধিতঃ স্যাৎ। যথা ইচ্ছাদীনামাত্মধর্মত্বং কল্পয়ন্তো বৈশেষিকা নৈয়ায়িকাশ্চোপনিষচ্ছাস্ত্রার্থেন ন সঙ্গচ্ছন্তে, তথা ইয়মপি কল্পনা উপনিষচ্ছাস্ত্রার্থবাধনাদনাদরণীয়া ॥২৭৪॥২২॥

যৎ তু পরমাত্মৈকদেশং জীবমাশ্রিত্য তদাশ্রিতং কামাদীতি, তত্রাহ—সর্ব্বশাস্ত্রেতি। তদেব স্ফুটয়তি—পরস্যেতি। শাস্ত্রার্থজাতং নিরবয়বব্রহ্মপ্রত্যগেকত্বাদি, তস্য কথং কোপঃ স্যাদিত্যাশঙ্ক্যাহ—এতচ্চেতি। চতুর্থে চেৎ ভর্ত্তৃপ্রপঞ্চমতং নিরস্তং, তর্হি পুনর্নিরাকরণ-মকিঞ্চিৎকরম্, ইত্যাশঙ্ক্যাহ—মহতেতি। পরেণ সহ প্রত্যগাত্মনো যদেকত্বং, তস্য শাস্ত্রার্থস্য সিদ্ধ্যর্থমিতি যাবৎ। অংশত্বাদিকল্পনায়ামপি শাস্ত্রার্থসিদ্ধিমাশঙ্ক্যাহ—তৎ কল্পনায়ামিতি। ভর্ত্তৃপ্রপঞ্চকল্পনায়া হেয়ত্বমুপসংহরতি—যথেত্যাদিনা ॥২৭৪॥২২॥

**ভাষ্যানুবাদ** ।—যে আত্মার প্রসঙ্গ চলিতেছে, সেই আত্মা যে, স্বয়ং-জ্যোতিঃস্বভাব এবং অবিদ্যা-কাম-কর্ম্মবিরহিত, একথা পূর্ব্বেই উক্ত হইয়াছে; সে সম্বন্ধে এই যুক্তি বলা হইয়াছে যে, আত্মা স্বভাবতঃ অসঙ্গ, অবিদ্যা ও কাম-কর্ম্মাদি ধর্ম্মগুলি তাহার আগন্তুক বা অস্বাভাবিক। সে কথার উপর এখন আশঙ্কা হইতেছে যে, প্রথমে বলা হইয়াছে,—আত্মা চৈতন্যস্বরূপ হইলেও

